যথা পাদ্মে—

( ৪৫ ) "যথা রাধা প্রিয়া বিষ্ণোস্তস্যাঃ কুণ্ডং প্রিয়ং তথা।
সর্ব্বগোপীষু সৈবৈকা বিষ্ণোরত্যন্তবল্লভা ॥"

আদিপুরাণে চ—

( ৪৬ ) "ত্রৈলোক্যে পৃথিবী ধন্যা যত্র বৃন্দাবনং পুরী।
তত্রাপি গোপিকাঃ পার্থ! তত্র রাধাভিধা মম ॥" ১০ ॥ ইতি।

॥ * ॥ ইতি শ্রীলঘুভাগবতামৃতে শ্রীভক্তামৃতং নাম উত্তরখণ্ডং সমাপ্তম্ ॥ * ॥

ইতি শ্রীলঘুভাগবতামৃতং সম্পূর্ণম্।

॥ * ॥ ওঁ শ্রীহরিঃ ওঁ ॥ * ॥

শ্রীমন্মদনগোপালার্পণমস্তু।

শ্রীরাধায়াঃ সর্ব্বাভ্যঃ শ্রৈষ্ঠ্যং পাদ্মাদিবাক্যৈ প্রমাণয়তি, যথা রাধেত্যাদিনা। আগমঃ—বৃহদ্গৌতমীয়াদিঃ; "দেবী কৃষ্ণময়ী প্রোক্তা রাধিকা পরদেবতা। সর্ব্বলক্ষ্মীময়ী সর্ব্বকান্তিঃ সম্মোহিনী পরা॥" ইত্যেবমাদিঃ। আদিশব্দেন পুরুষবোধিনী; যস্যাং খলু "গোকুলাখ্যে মাথুরমণ্ডলে" ইত্যুপক্রম্য, "গোবিন্দোঽপি শ্যামঃ" ইত্যাদি, "দ্বে পার্শ্বে চন্দ্রাবলী রাধিকা চ" ইতি চোক্ত্বা "যস্যা অংশে লক্ষ্মীদুর্গাদিকা শক্তিঃ" ইতি পঠ্যতে। তথাচ সর্ব্বভক্তশিরোমণিত্বং শ্রীরাধায়াঃ সিদ্ধম্ ॥ ১০ ॥

যদ্বাক্যৈঃ সাধবঃ কৃষ্ণং সংবিদন্তি সপার্ষদম্।
শ্রীরূপস্তত্ত্ববিদ্ভূপঃ স মে কৃপয়তু প্রভুঃ ॥
শ্রীবিদ্যাভূষণেনেয়ং লঘুভাগবতামৃতে।
টিপ্পনী রচিতা ভূয়াৎ তুষ্টয়ে রাম্বর্ণিনঃ ॥

॥ * ॥ ইতি শ্রীলঘুভাগবতামৃতং ব্যাখ্যাতম্ ॥ * ॥

॥ * ॥ শুভমস্তু ॥ * ॥

---

॥ * ॥ শাস্ত্রক্ষারাব্ধিসম্ভূতং রূপধীমন্দরোদ্ধৃতম্। জীয়াৎ কবিসুরৈঃ সেব্যং শ্রীমদ্ভাগবতামৃতম্ ॥ * ॥

শ্রীহরিঃ। শ্রীহরিঃ। শ্রীহরিঃ।

শ্রীমন্মদনগোপালার্পণমস্তু।

---

কৃষ্ণের স্বরূপ আর শক্তিত্রয় জ্ঞান।
যার হয় তার নাহি কৃষ্ণেতে অজ্ঞান॥

শ্রীশ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্রের জয়।

# শ্রীলঘুভাগবতামৃত।

## পূর্ব্বখণ্ড।

### শ্রীকৃষ্ণামৃত।

ওঁ নমো ভগবতে বাসুদেবায়।

মঙ্গলাচরণ।

যাঁহার প্রসাদে বুদ্ধি-বৃত্তির সঙ্কোচভাব বিদূরিত হইয়া যায়, "যিনি নিখিলজগতের নিঃশ্রেয়সবিধানের নিমিত্ত নানাপ্রকার কমনীয় অবতারাবলী প্রপঞ্চে প্রকটিত করেন, সেই স্বয়ং-ভগবান্ শ্রীকৃষ্ণকে নমস্কার।"১ যিনি সাধারণের দৃষ্টিতে গৌরকান্তি হইয়াও ভক্তবিশেষের দৃষ্টিতে শ্যামসুন্দররূপে বিভাত, অদ্বৈত নিত্যানন্দ যাঁহার অঙ্গ, শ্রীবাসাদি যাঁহার উপাঙ্গ, হরিনাম যাঁহার অস্ত্র, এবং গদাধর গোবিন্দ প্রভৃতি যাঁহার পার্ষদ, স্থিরবুদ্ধি সাধুগণ সঙ্কীর্ত্তনযজ্ঞদ্বারা সেই ভগবান্ শ্রীকৃষ্ণচৈতন্য মহাপ্রভুকে অর্চ্চনা করিয়া থাকেন।২ যাহা মুখকমলের মকরন্দরাশিদ্বারা স্ফীত, শ্রীকৃষ্ণের সেই বেণুকাকলী আমার আনন্দ-বর্দ্ধন করুন।৩ যাহার 'হরে কৃষ্ণ' প্রভৃতি বর্ণ-পরম্পরা, শ্রীকৃষ্ণচৈতন্য মহাপ্রভুর বদন হইতে নিঃসৃত হরির সম্বোধক সেই নামাবলী জগজ্জনকে প্রেমপ্রবাহে নিমজ্জন করিতে করিতে সর্ব্বোপরি বিরাজ করুন।৪

---

তাৎপর্য্য।

শ্রীকৃষ্ণ—যিনি ব্রজেশ্বরী শ্রীমতী যশোদার স্তনপানকর্ত্তা। ১ ॥ ২ ॥

স্ফীত—পরিপুষ্ট। কাকলী—মধুর অথচ অস্ফুট সূক্ষ্মধ্বনি ॥ ৩ - ৪ ॥

লঘুভাগবতামৃতপ্রকাশের আবশ্যকতা।

আমার প্রভুপাদ (শ্রীসনাতন গোস্বামী) বৃহদ্ভাগবতামৃতগ্রন্থে যাহা বিস্তৃত করিয়া বলিয়াছেন, আমি এই গ্রন্থে সেই সকল বিষয় সংক্ষিপ্ত করিয়া বলিব।৫

ভাগবতামৃত দ্বিবিধ।

'কৃষ্ণামৃত' এবং 'ভক্তামৃত' ভেদে, এই ভাগবতামৃত দ্বিবিধ; তন্মধ্যে প্রথমত সহৃদয় ভক্তবর্গকে 'কৃষ্ণামৃত' আস্বাদন করাইব।৬

শব্দ প্রমাণেরই শ্রেষ্ঠতা।

আমি এই গ্রন্থে যুক্তিবিস্তারের আগ্রহ পরিত্যাগ করিয়া, প্রমাণ-স্থানে প্রমাণের মধ্যে সর্ব্বপ্রধান বলিয়া 'শব্দকেই' পরিগ্রহ করিলাম।৭ যেহেতু মহর্ষি বেদব্যাস বেদান্তসূত্রে "শাস্ত্রযোনিত্বাৎ" এই ন্যায় দেখাইয়া একমাত্র শব্দেরই প্রামাণ্য অঙ্গীকার করিয়াছেন।৮ এবং সেই বেদান্তেই "তর্কাপ্রতিষ্ঠানাৎ" এই যুক্তি বিধান করিয়া, মহর্ষি সুস্পষ্টই তর্কের অনাদর করিয়াছেন।৯

'ভগবত ইদম্ অমৃতম্' এইরূপ অর্থ করিলে, ভাগবতামৃত বলিতে শ্রীকৃষ্ণামৃত এবং 'ভাগবতস্য ভগবদ্ভক্তস্য অমৃতম্' এইরূপ অর্থ করিলে, ভক্তামৃত বুঝায়। অতএব ভাগবতামৃতের কৃষ্ণামৃত ও ভক্তামৃত, এই দুই অর্থ॥ ৬॥

প্রকৃত জ্ঞানের সাধনকে 'প্রমাণ' বলে। অধিকাংশ দার্শনিকেরাই প্রত্যক্ষ, অনুমান ও শব্দ, এই ত্রিবিধ প্রমাণই স্বীকার করিয়া থাকেন এবং অন্যান্য প্রমাণসকলকে এই তিনেরই অন্তর্ভাবিত করেন। তন্মধ্যে পুরুষমাত্রের বুদ্ধিই ভ্রম, প্রমাদ (অনবধানতা), বিপ্রলিপ্সা (বঞ্চনেচ্ছা), করণাপাটব (ইন্দ্রিয়মান্দ্য), এই চতুর্বিধ দোষে দূষিত হওয়ায়, অলৌকিক অচিন্ত্যস্বভাব বস্তুকে স্পর্শ করিতে পারে না; আর তাহাদিগের প্রত্যক্ষাদিও সদোষ। ভোজবিদায় মস্তকচ্ছেদদর্শনে প্রত্যক্ষের, এবং তৎকালে বৃষ্টিকর্তৃক বহ্নি নির্বাপিত হইয়াছে অথচ, মূল হইতে অবিচ্ছিন্ন ধূম উত্থিত হইতেছে, এতাদৃশ পর্ব্বতাদিতে অনলানুমানের ব্যভিচার হওয়ায়, প্রত্যক্ষ ও অনুমানের স্বতঃপ্রামাণ্য হইতে পারে না। অতএব অপৌরুষেয় বাক্য শ্রুতিস্মৃতিপুরাণাদি শব্দই স্বতঃপ্রমাণ। কিন্তু বেদাদির অনুগত প্রত্যক্ষাদি প্রমাণস্থানে পরিগৃহীত হইবে॥ ৭॥

"শাস্ত্রযোনিত্বাৎ" এই সূত্রে একমাত্র বেদপুরাণাদি শাস্ত্রই ব্রহ্মজ্ঞানের কারণ, এই কথা বলায়, সুস্পষ্টই প্রত্যক্ষাদি প্রমাণ দ্বারা ব্রহ্মের উপলব্ধি হয় না, ইহাই ব্যক্ত করিয়াছেন॥ ৮॥

এ স্থানে তর্ক বলিতে অনুমান। তর্কের প্রতিষ্ঠা অর্থাৎ স্থৈর্য্য নাই, এইরূপ হেতু প্রদর্শন করাইয়া কেবল-তর্কের অনাদর করিয়াছেন। কিন্তু শাস্ত্রানুকূল তর্ক হইলে আদৃত হইবে॥ ৯॥

শ্রীকৃষ্ণের বিবিধ স্বরূপ নিরূপণ।

অনন্তর উপাস্যবর্গের মধ্যে উৎকর্ষ-বাহুল্যবশতঃ শ্রীকৃষ্ণের মুখ্যতা বলিবার নিমিত্ত তাঁহার স্বরূপ-পরম্পরা ক্রমশ নিরূপণ করিতেছেন।১০ সেই শ্রীকৃষ্ণ প্রপঞ্চাতীত বৈকুণ্ঠাদিধামে 'স্বয়ংরূপ', 'তদেকাত্মরূপ' এবং 'আবেশ', এই তিন রূপে বিলাস করিতেছেন।১১

স্বয়ংরূপ।

তন্মধ্যে স্বয়ংরূপ।— অন্যকে অপেক্ষা করিয়া যাঁহার রূপ প্রকট হয় নাই, তাঁহাকেই 'স্বয়ংরূপ' বলে।১২ যথা ব্রহ্মসংহিতায়—"যিনি সচ্চিদানন্দবিগ্রহ, যাদবগণ কুলদেবতা বলিয়া এবং ব্রজবাসিগণ নিজনাথ বলিয়া যাঁহাকে অনুভব করেন, যিনি সুরভাগণের পরি-পালক এবং সর্ব্ববিধ কারণসমূহের অধিপতি, সেই যশোদানন্দন শ্রীকৃষ্ণই পরম ঈশ্বর।"১৩ ইতি।

তদেকাত্মরূপ।

অথ তদেকাত্মরূপ।—যাঁহার রূপ, স্বরূপত স্বয়ং-রূপে একতা থাকিলেও, আকারাদি দ্বারা অন্যাদৃশ হইয়া প্রকাশিত হয়, তাঁহাকে 'তদেকাত্মরূপ' বলে।

তদেকাত্মরূপ দ্বিবিধ।

'বিলাস' ও 'স্বাংশ' ভেদে সেই তদেকাত্মরূপ দ্বিবিধ।১৪

বিলাস।

তন্মধ্যে বিলাস।—স্বয়ংপ্রভুর যে অন্যাদৃশ স্বরূপ লীলাবিশেষহেতু প্রতিভাত হয় এবং শক্তিপ্রকাশে প্রায়ই তাঁহার সদৃশ, তাঁহাকে 'বিলাস' বলে।১৫ যেমন গোবিন্দের বিলাস পরব্যোমাধিপতি নারায়ণ, এবং পরব্যোমনাথের বিলাস আদিব্যূহ বাসুদেব।১৬

---

উৎকর্ষবাহুল্য—শক্তি, গুণ, বিভূতি এবং লীলাহেতুক শ্রেষ্ঠত্ব॥ ১০ ॥ ১১ ॥

দুই তিন প্রভৃতি সংখ্যা যেমন এক দুই প্রভৃতি সংখ্যাকে অপেক্ষা করিয়া ব্যক্ত হয়, কিন্তু এক কাহাকেও অপেক্ষা করিয়া ব্যক্ত হয় না, তদ্রূপ শ্রীকৃষ্ণরূপকে অপেক্ষা করিয়া পরব্যোমনাথাদির রূপ অভিব্যক্ত হয়, কিন্তু শ্রীকৃষ্ণরূপ কাহাকেও অপেক্ষা করিয়া অভিব্যক্ত হয় না, অর্থাৎ স্বতঃসিদ্ধ॥ ১২ ॥

'পরম' ও 'ঈশ্বর' এই দুই বিশেষণ দ্বারা শ্রীকৃষ্ণের অনন্যাপেক্ষিতারূপ স্বয়ংভগবত্তা ব্যঞ্জিত হইয়াছে, অন্যথা কেবল 'ঈশ্বর' বলিলেই হইত॥ ১৩ ॥ ১৪ ॥

কোন কোন গুণে ন্যূন, ইহাই 'প্রায়' শব্দ দ্বারা ব্যক্ত হইল॥ ১৫ ॥

স্বাংশ।

অথ স্বাংশ।—যিনি বিলাসসদৃশ অর্থাৎ স্বয়ংরূপে অভিন্ন হইয়া, বিলাস অপেক্ষা অল্পপরিমিত শক্তি প্রকাশ করেন, তাঁহাকে 'স্বাংশ' বলে। যেমন স্ব স্ব ধামে সঙ্কর্ষণাদি পুরুষাবতার এবং মৎস্যাদি লীলাবতারগণ।১৭

আবেশ।

অথ আবেশ।—জ্ঞানশক্ত্যাদি বিভাগ দ্বারা জনার্দ্দন যে সকল মহত্তম জীবে আবিষ্ট হইয়া থাকেন, তাঁহাদিগকে 'আবেশ' বলে।১৮ যেমন বৈকুণ্ঠে নারদ, শেষ এবং সনকাদি। দশমস্কন্ধে ৩৯তম অধ্যায়ে অক্রূর মহাশয় যমুনাজলে নিমগ্ন হইয়া যখন বৈকুণ্ঠ দর্শন করেন, তখন তিনি এই শেষ ও নারদ চতুঃসনাদিকে দর্শন করিয়াছিলেন।১৯

॥ ০ ॥ স্বয়ংরূপ, তদেকাত্মরূপ এবং আবেশ, এই ত্রিবিধ ভেদ নিরূপিত হইল ॥ ০ ॥

প্রকাশ।

'প্রকাশ' কোনরূপ ভেদের মধ্যে পরিগণিত হইতে পারে না, যেহেতু তাহা কোন অংশেই স্ব-স্বরূপ হইতে ভিন্ন নয়।২০ তথাহি— আকার, গুণ ও লীলায় ঐক্য থাকিয়া একই বিগ্রহের

প্রকাশের লক্ষণ।

যুগপৎ অনেক স্থানে আবির্ভাব হইলে, তাঁহাকে 'প্রকাশ' বলে।২১ দ্বারকাতে যেমন শ্রীকৃষ্ণ প্রতি মন্দিরেই পৃথক্ পৃথক্ সকলের নয়নগোচর ছিলেন। "চিত্রং বতৈতৎ" ইত্যাদি দশমস্কন্ধীয় নারদোক্ত পদ্যই এ বিষয়ের প্রমাণ। তদ্দ্বারাই সেই প্রকাশ সিদ্ধ হইবে।২২ শ্রীকৃষ্ণ যখন চতুর্ভুজ হইলেও কৃষ্ণরূপতা পরিত্যাগ করেন না, অতএব এতাদৃশ চতুর্ভুজও দ্বিভুজের প্রকাশ।২৩

---

পরব্যোমনাথ এবং বাসুদেব, এই উভয় আকৃতির সাদৃশ্য থাকিলেও মূলদেবতা ও আবরণ ভেদে উভয়ের তারতম্য আছে ॥ ১৬ ॥ ১৭ ॥

এই 'আবেশ' গ্রহাবিষ্ট ব্যক্তিসদৃশ। আবেশ দ্বিবিধ ;—যে সকল মহত্তম জীবে অপেক্ষাকৃত অল্প শক্তির আবেশ হয়, তাঁহারা আপনাদিগকে ঈশ্বরপরতন্ত্র বলিয়া অভিমান করেন ; যেমন নারদ, চতুঃসন প্রভৃতি। আর যে সকল মহত্তম জীবে অপেক্ষাকৃত অধিক শক্তির আবেশ হয়, তাঁহারা 'আমিই ভগবান্' এই অভিমান করিয়া থাকেন, যেমন ঋষভদেবাদি ॥ ১৮ ॥

এই পদ্যোক্ত 'শেষ', ভূধারী 'শেষ' হইতে ভিন্ন ॥ ১৯—২০ ॥

যৎকালে শ্রীকৃষ্ণ এক শরীরে এক সময়ে ষোড়শসহস্র গৃহে ষোড়শসহস্র মহিষীর পৃথক্ পৃথক্ পাণিগ্রহণ করেন, তৎকালে নারদ সেই বৃত্তান্ত শ্রবণ করিয়া বলিয়াছিলেন,—

"চিত্রং বতৈতদেকেন বপুষা যুগপৎ পৃথক্। গৃহেষু দ্ব্যষ্টসাহস্রং স্ত্রিয় এক উদাবহৎ॥"

এই সকল ভগবৎস্বরূপের বৈকুণ্ঠে পৃথক্ পৃথক্ ধাম নির্দ্দিষ্ট আছে। ইহা পদ্মপুরাণের উত্তরখণ্ড প্রভৃতি ভিন্ন ভিন্ন শাস্ত্রে স্পষ্টাক্ষরেই কথিত হইয়াছে।২৬

[ ॥৯॥ ইতি স্বয়ংরূপ, বিলাস, স্বাংশ, আবেশ ও প্রকাশলক্ষণ ভগবত্তত্ত্ব নিরূপিত হইল ॥৯॥ ]

---

অবতার-তত্ত্ব।

অনন্তর শ্রীকৃষ্ণ যাঁহাদিগের মধ্যে পূর্ণ বা স্বয়ংরূপ, সেই অবতারপরম্পরার কথা কথিত হইতেছে।১ পূর্ব্বোক্ত স্বয়ংরূপাদি, বিশ্বকার্য্যার্থ স্বয়ং অথবা দ্বারান্তর দ্বারা নূতনের

অবতারের লক্ষণ।

ন্যায় আবির্ভূত হইলে, তাঁহাদিগকে 'অবতার' বলে।২

অবতরণের দ্বার কি?

'তদেকাত্মরূপ' এবং 'ভক্ত' ভেদে সেই 'দ্বার' দুই প্রকার। তন্মধ্যে শেষশায়ী প্রভৃতি তদেকাত্মরূপ, আর বসুদেব প্রভৃতি ভক্ত।৩

অবতার ত্রিবিধ।

'পুরুষাবতার', 'গুণাবতার' এবং 'লীলাবতার' ভেদে অবতার ত্রিবিধ।৪ তন্মধ্যে অধিকাংশ অবতারই 'স্বাংশ' এবং 'আবেশ'। ইহার মধ্যে যিনি স্বয়ংরূপ, তাঁহার কথা পরে বলিব।৫

---

"এ বড়ই আশ্চর্য্য! শ্রীকৃষ্ণ একাকী এক শরীরে এক সময়ে পৃথক্ পৃথক্ ষোড়শসহস্র গৃহে ষোড়শসহস্র রমণীর পাণিগ্রহণ করিয়াছেন।" এই শ্লোকে দেখাইলেন যে, আকারাদির সমতা থাকিয়া একরূপের এক সময়ে অনেক স্থানে আবির্ভাব হওয়ায়, ইহাকেই 'প্রকাশ' বলে॥ ২২ ॥

রুক্মিণীসান্ত্বনাদিস্থলে শ্রীকৃষ্ণের চতুর্ভুজরূপ প্রকট হইলেও, সে সময়ে 'আমি কৃষ্ণ' এই অভিমানই থাকে, কিন্তু পরব্যোমনাথ অথবা বাসুদেবাদি বলিয়া অভিমান হয় না, সুতরাং তাদৃশ চতুর্ভুজও সেই দ্বিভুজেরই প্রকাশ॥ ২৩ ॥ ২৪ ॥

---

অন্যান্য অবতার যেরূপ প্রপঞ্চের মধ্যে প্রকট হন, শ্রীকৃষ্ণও তদ্রূপ শ্বেতবারাহকল্পের বৈবস্বতমন্বন্তরীয় অষ্টাবিংশচতুর্যুগস্থ দ্বাপরের শেষে বিশ্বসংসারে প্রকট হইয়া থাকেন। সুতরাং অন্যান্য অবতারের সহিত প্রাকট্যাংশে কোনরূপ পার্থক্য পরিলক্ষিত হয় না বলিয়া, সর্ব্বাবতারাবতারী স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণও অবতারমধ্যে পরিকীর্ত্তিত হইয়া থাকেন॥ ১—৫ ॥

পুরুষাবতার। তন্মধ্যে পুরুষের লক্ষণ, যথা বিষ্ণুপুরাণে—"পূর্ব্বোক্ত ষড়্ভাববিকার-বিবর্জ্জিত পুরুষোত্তমের যে অংশ প্রধান-গুণভাক্ অর্থাৎ প্রকৃতি ও প্রাকৃতের বীক্ষণাদিকর্ত্তা, যিনি এক অর্থাৎ স্বয়ংরূপে একতা পরিত্যাগ না করিয়াই বহুবিধ স্ববিগ্রহাংশ বিভাগ পূর্ব্বক নিখিলপ্রাণীর বিস্তারকর্ত্তা, যিনি শুদ্ধ অর্থাৎ মায়াসংসর্গরহিত হইয়া অশুদ্ধের অর্থাৎ মায়াসংসৃষ্টের ন্যায় প্রতিভাত, এবং যিনি সর্ব্বদা চিচ্ছক্তিকর্ত্তৃক পরিরক্ষিত, সেই অব্যয় 'পুরুষকে' সর্ব্বদা প্রণাম করি।" ইতি। 'তস্যৈব অনু' অর্থাৎ 'পূর্ব্বশ্লোকোক্ত পরমেশ্বরের অনন্তর,' ইহাই শ্রীধরস্বামী ব্যাখ্যা করিয়াছেন।৬ এইস্থলে 'কারিকা' অর্থাৎ বৃত্তিদ্বারা শ্লোকের নিষ্কৃষ্টার্থ বলিতেছেন।—পরমেশ্বরের যে অংশ প্রধান-গুণ-সম্বন্ধের ন্যায় প্রকৃতি ও প্রাকৃতের বীক্ষণাদিকর্ত্তা, যাহা হইতে নানাবিধ অবতারের আবিষ্কার হয়, শাস্ত্রে তাহাকেই 'পুরুষ' বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।৭ এই পুরুষের অবতারত্ব শ্রীমদ্ভাগবতের দ্বিতীয়স্কন্ধে নির্দ্দিষ্ট আছে, যথা—"পরমেশ্বরের আদ্য অবতার 'পুরুষ'।"৮ ইতি।

পুরুষাবতার ত্রিবিধ। এই পুরুষের ভেদ সাত্বততন্ত্রে বলিয়াছেন; যথা—"বিষ্ণু অর্থাৎ মূল সঙ্কর্ষণের পুরুষনামক ত্রিবিধ রূপ শাস্ত্রে নির্দ্দিষ্ট আছে। তন্মধ্যে যিনি মহত্তত্ত্বের স্থষ্টিকর্ত্তা, তাঁহাকে 'প্রথমপুরুষ' বলে। যিনি ব্রহ্মাণ্ডের অর্থাৎ সমষ্টির অন্তর্যামী, তাঁহাকে 'দ্বিতীয়পুরুষ' বলে। এবং যিনি সর্ব্বভূতের অর্থাৎ ব্যষ্টির অন্তর্যামী, তাঁহাকে 'তৃতীয়পুরুষ' বলে। এই ত্রিবিধ পুরুষকে জানিতে পারিলে অনায়াসে সংসারনিবৃত্তি হয়।"৯ ইতি।

শুদ্ধ—সঙ্কল্পমাত্রেই প্রধানাদির বীক্ষণাদি করায় মায়াসংসর্গরহিত, অতএব সর্ব্বদাই শুদ্ধ ॥ ৬—৮ ॥

মহত্তত্ত্বের স্থষ্টিকর্ত্তা—প্রলয়কালে সমস্ত জীব সঙ্কর্ষণের শরীরে লীন হইয়া থাকে, তাহাদিগের উপাধিসৃষ্টির নিমিত্ত সেই পুরুষ যখন প্রকৃতির প্রতি ঈক্ষণ করেন, সেই সময়ে প্রকৃতির গুণক্ষোভ হওয়ায় মহত্তত্ত্বের উৎপত্তি হয়, এই নিমিত্ত 'মহত্তত্ত্বের স্রষ্টা' বলিলেন। এই মহত্তত্ত্বই প্রকৃতির প্রথম পরিণাম এবং বিশ্বের অঙ্কুরস্বরূপ। এই প্রকৃতির বীক্ষণকর্ত্তা পুরুষকেই 'প্রথমপুরুষ' বলে। ইনিই সঙ্কর্ষণ, কারণার্ণবশায়ী ও মহাবিষ্ণু নামে অভিহিত। ইনিই প্রকৃতি অর্থাৎ মহাসমষ্টির অন্তর্যামী। অণ্ডস্থিত—জীবসমষ্টির অর্থাৎ হিরণ্যগর্ভের অন্তর্যামীকে 'দ্বিতীয়পুরুষ' বলে। ইনিই গর্ভোদশায়ী প্রদ্যুম্ন নামে অভিহিত। ইহারই নাভিকমল হইতে ব্রহ্মার জন্ম হয়। সর্ব্বভূতস্থ—ব্যষ্টিজীবের অর্থাৎ পৃথক্ পৃথক্ রূপে প্রত্যেক দেহের

প্রথমপুরুষ।

তন্মধ্যে প্রথমপুরুষ, যথা একাদশে—"আদিদেব নারায়ণ যৎকালে স্ব-স্বরূপ সঙ্কর্ষণকর্তৃক উৎপাদিত পঞ্চভূতদ্বারা ব্রহ্মাণ্ডরূপ পুরী নির্মাণ করিয়া স্বাংশ প্রদ্যুম্নরূপে তাহাতে প্রবিষ্ট হন, তৎকালে তিনি 'পুরুষ' নাম প্রাপ্ত হইয়াছেন।"[১০] ব্রহ্মসংহিতায়ও— "সেই লিঙ্গে জগৎপতি মহাবিষ্ণু আবির্ভূত হইয়াছিলেন। যে পুরুষ সহস্রশীর্ষা" ইত্যাদি হইতে "সেই ভগবান্ আদিপুরুষ নারায়ণ। তাহা হইতে প্রথমত জলের উৎপত্তি হয়, সেই জলকে 'কারণার্ণোনিধি' এবং সঙ্কর্ষণ হইতে উৎপন্ন বলিয়া 'সঙ্কর্ষণাত্মক' বলে। যাঁহার প্রত্যঙ্গরূপ হইতে অসংখ্য অংশ নিঃসৃত হয়, সেই মহাবিষ্ণু সেই কারণার্ণোনিধিতে যোগনিদ্রা (স্বরূপানন্দরূপ আনন্দসমাধি) প্রাপ্ত হন। কারণজলে ভাসমান সঙ্কর্ষণনামা আদিপুরুষের প্রত্যেক লোমকূপে নিখিল জগতের বীজস্বরূপ জীবনামক চিৎপরমাণুপুঞ্জ নিলীন থাকে। তিনি সেই সকল চিৎপরমাণু প্রকৃতিতে আধান করেন। তদনন্তর অপঞ্চীকৃত মহাভূত দ্বারা আবৃত হিরণ্ময় ব্রহ্মাণ্ডাবলীর উৎপত্তি হয়।" এই পর্যন্ত শ্লোকে এই প্রথম-পুরুষের কথাই বলিয়াছেন।[১১] এই প্রকরণে লিঙ্গ-শব্দ স্বয়ংভগবানের অঙ্গভেদ বলিয়া কথিত।[১২]

দ্বিতীয়পুরুষ।

সেই ব্রহ্মসংহিতায় ইহার পরেই বলিয়াছেন, যথা -"এইরূপে স্বয়ংপ্রভু, প্রদ্যুম্নরূপ এক এক অংশ আবির্ভাবিত করিয়া, পৃথক্ পৃথক্ প্রত্যেক ব্রহ্মাণ্ডে প্রবেশ করিলেন।"[১৩] ইতি। মোক্ষধর্মের নারায়ণোপাখ্যানে যে বলিয়াছেন—'যিনি গর্ভোদকশয় প্রদ্যুম্ন, তিনিই অনিরুদ্ধ;' সে স্থলে বুঝিতে হইবে যে, সেই স্বয়ংপ্রভু প্রদ্যুম্নরূপেই হিরণ্যগর্ভের জনক এবং অন্তর্যামী।[১৪]

---

অন্তর্যামী পুরুষকে 'তৃতীয়পুরুষ' বলে। ইঁনিই ক্ষীরোদশায়ী বিষ্ণু ও অনিরুদ্ধ নামে খ্যাত। 'পুর্' শব্দের অর্থ শরীর, তাহাতে নিয়ামকরূপে যিনি বাস করেন, তাঁহারই নাম 'পুরুষ' ॥ ৯ ॥

প্রথমপুরুষ সঙ্কর্ষণ প্রকৃতির প্রতি ঈক্ষণ করিলে, তাহার গুণক্ষোভ হয়; তাহাতে প্রথমত মহত্তত্ত্বের, তাহা হইতে অহঙ্কারের, তাহার সাত্ত্বিকাংশ দ্বারা মনঃ, রাজসাংশ দ্বারা দশবিধ বহিরিন্দ্রিয় এবং তামসাংশ দ্বারা পঞ্চতন্মাত্রসহায়ে পঞ্চভূতের উৎপত্তি হয়। এই মহত্তত্ত্বাদি তত্ত্বগণই ব্রহ্মাণ্ডের উপাদান। ইহা দ্বারা ব্রহ্মাণ্ড রচিত হইলে, তাহাতে যিনি অন্তর্যামিরূপে প্রবেশ করেন, তাঁহাকে 'দ্বিতীয়পুরুষ' বলে। অতএব ব্রহ্মাণ্ডের কারণস্রষ্টা 'প্রথমপুরুষ'। এই শ্লোকের যে অংশে কারণসৃষ্টির কথা আছে, সেই অংশই প্রথম পুরুষের প্রমাণ ॥ ১০—১৩ ॥

তৃতীয়পুরুষ।

অনন্তর যিনি তৃতীয়পুরুষ, "কেচিৎ স্বদেহান্তঃ" ইত্যাদি শ্রীমদ্ভাগবতীয় দ্বিতীয় স্কন্ধের শ্লোকে, তাঁহাকে শ্রীশুকদেব দেখাইয়াছেন।১৫

গুণাবতার।

অনন্তর দ্বিতীয়পুরুষ গর্ব্ভোদশায়ী হইতে বিশ্বের পালন, সৃষ্টি ও সংহারের নিমিত্ত আবির্ভূত বিষ্ণু, ব্রহ্মা এবং রুদ্র, এই তিন গুণাবতারের কথা বলিব।১৬ যথা প্রথমে—"যদ্যপি একই গর্ব্ভোদশায়ী দ্বিতীয়পুরুষ এই বিশ্বের স্থিতি, পালন ও সংহারের নিমিত্ত সত্ত্ব, রজঃ ও তমঃ, এই প্রকৃতির গুণত্রয়ে যুক্ত অর্থাৎ পৃথক্ পৃথক্ রূপে তাহাদিগের অধিষ্ঠাতা হইয়া হরি, বিরিঞ্চি এবং হর, এই পৃথক্ পৃথক্ সংজ্ঞামাত্র ধারণ করেন, তথাপি জীবের ধর্ম্ম, অর্থ, কাম এবং মোক্ষরূপ শ্রেয়ঃ অর্থাৎ শুভফল সত্ত্বতনু হরি হইতেই সুসম্পন্ন হইয়া থাকে।"১৭ ইতি। এই শ্লোকের কারিকা।—নিয়ামকতারূপে গুণের সহিত সম্বন্ধকে 'যোগ' বলে। অতএব সেই পুরুষ কখনই গুণের সহিত মিলিত হন না। বিশেষত তন্মধ্যে যিনি স্বয়ং-প্রভুর স্বাংশ বিষ্ণু, তিনি কোন প্রকারেই গুণের সহিত যুক্ত হন না।১৮

প্রদ্যুম্ন ও অনিরুদ্ধের সামান্যবিশেষ বলিয়া অভেদ স্বীকার পূর্ব্বক দুইকেই একতত্ত্ব বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। বস্তুত প্রদ্যুম্ন হইতেই ব্রহ্মার জন্ম ॥ ১৪ ॥

তথাচ দ্বিতীয়স্কন্ধে শ্রীশুকদেব বলিয়াছেন,—

"কেচিৎ স্বদেহান্তর্হৃদয়াবকাশে প্রাদেশমাত্রং পুরুষং বসন্তম্।
চতুর্ভুজং কঞ্জ-রথাঙ্গ-শঙ্খ-গদাধরং ধারণয়া স্মরন্তি॥"

"কোন কোন মহাত্মগণ স্বীয়দেহের অভ্যন্তরস্থ হৃদয়াকাশে অবস্থিত প্রাদেশপরিমিত, চতুর্ভুজ, পদ্ম, চক্র, শঙ্খ ও গদাধারী পুরুষকে ধারণায় চিন্তা করিয়া থাকেন।" এই শ্লোক-দ্বারা প্রত্যেক ভূতের অন্তর্যামী পুরুষ অবধারিত হইলেন। অতএব তৃতীয়পুরুষ ক্ষীরাব্ধিপতি অনিরুদ্ধ প্রাদেশপরিমিত ॥ ১৫—১৭ ॥

'প্রকৃতির গুণে যুক্ত' ইহার অভিপ্রায়,—সত্ত্ব, রজঃ ও তমঃ, এই তিন গুণ নিয়ম্য অর্থাৎ ঈশ্বরের নিয়মাধীন। বিষ্ণু, ব্রহ্মা ও রুদ্ররূপে আবির্ভূত পুরুষ নিয়ামক অর্থাৎ পরিচালন-কর্ত্তা। তাঁহারা যে ভাবে পরিচালন করেন, গুণ সেই ভাবেই পরিচালিত হয়। এইরূপ গুণের সহিত নিয়ম্য-নিয়ামকতা সম্বন্ধকে 'যোগ' বলে। অতএব সেই পুরুষ কখনই গুণযুক্ত অর্থাৎ গুণবদ্ধ হন না। ব্রহ্মা ও রুদ্র সান্নিধ্যমাত্র রজঃ ও তমোগুণের পরিচালক, বিষ্ণু সঙ্কল্পমাত্রেই সত্ত্বগুণের উপকারক। স্বাংশ—মূলস্বরূপে অবস্থিত ॥ ১৮ ॥

ব্রহ্মা।

তন্মধ্যে ব্রহ্মা।—'হিরণ্যগর্ভ' ও 'বৈরাজ' ভেদে ব্রহ্মা দ্বিবিধ। তন্মধ্যে যিনি ব্রহ্মলোকের ঐশ্বর্য্য উপভোগ করেন, সেই সূক্ষ্মরূপকে 'হিরণ্যগর্ভ' বলে। এবং যিনি সৃষ্টিকার্য্যে নিযুক্ত, সেই স্থূলরূপের নাম 'বৈরাজ'।১৯ বৈরাজরূপ ব্রহ্মা সৃষ্টি ও বেদ-প্রচারার্থ প্রায়ই চতুর্মুখ, অষ্টনেত্র এবং অষ্টবাহু হইয়া অভিব্যক্ত হন। কখন বা ভগবান্ গর্ভোদশায়ী বিষ্ণু, ব্রহ্মার রূপে অবতীর্ণ হইয়া স্বয়ংই সৃষ্টিকার্য্য করিয়া থাকেন।২০ তাহাই পদ্মপুরাণেও বলিয়াছেন—"কোন কোন মহাকল্পে জীবও উপাসনাপ্রভাবে ব্রহ্মা হন। আর কোন কোন মহাকল্পে গর্ভোদশায়ী মহাবিষ্ণুই ব্রহ্মা হইয়া থাকেন।"২১ ইতি। যে মহাকল্পে গর্ভোদশায়ী বিষ্ণু ব্রহ্মা হইয়া সৃষ্টিকার্য্য নির্ব্বাহ করেন, তৎকালে বৈরাজ ব্রহ্মা তাঁহাতে প্রবিষ্ট হইয়া ব্রহ্মলোকের সুখসম্পত্তি উপভোগ করিয়া থাকেন। অতএব কালভেদে ব্রহ্মার ঈশ্বরত্ব ও জীবত্ব, উভয়ই সিদ্ধ হইল।২২ শাস্ত্রে ঈশ্বরাবির্ভাব অপেক্ষা করিয়া ব্রহ্মাকে অবতার বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। কেহ কেহ বা সমষ্টিরূপে ভগবানের সন্নিকৃষ্টতা হেতু অর্থাৎ সৃষ্টিকার্য্যে ব্রহ্মাকে সক্ষম জানিয়া ভগবান্ স্বশক্তি দ্বারা ক্ষীর-নীরবৎ তাঁহাতে সম্পৃক্ত হইয়া অভিন্নবৎ প্রতীয়মান হন বলিয়া, ব্রহ্মাকে অবতার বলেন। কেহ কেহ বা ব্রহ্মাকে আবেশ অবতার বলিয়া থাকেন।২৩ তাহাই ব্রহ্মসংহিতায় বলিয়াছেন—"সূর্য্য যেমন স্বীয় তেজোমণ্ডল অর্থাৎ সূর্য্যকান্তমণিতে কিয়ৎপরিমিত স্বীয় তেজ প্রকাশ পূর্ব্বক দাহাদিকার্য্য করিয়া থাকেন, সেইরূপ যিনি ব্রহ্মাতে স্বীয় সৃষ্টিশক্তি দ্বারা আবিষ্ট হইয়া ব্রহ্মাণ্ডে সৃষ্টিরচনা করেন, আমি সেই আদিপুরুষ গোবিন্দের ভজনা করি।"২৪ ইতি। গর্ভোদশায়ীর নাভিপদ্ম হইতে এই (পূর্ব্বোক্ত জীবকোটি) ব্রহ্মার জন্ম হই-

---

ঈশ্বরকোটি ও জীবকোটি ভেদে ব্রহ্মা দুইপ্রকার। তন্মধ্যে পূর্ব্বে ঈশ্বরকোটির নিরূপণ করা হইয়াছে। সম্প্রতি জীবকোটির নিরূপণ করিতেছেন। সূক্ষ্মরূপ—মহত্তত্ত্বশরীর, পরমেশ্বর-মাত্রদৃশ্য ও দেবাদির অগোচর। স্থূলরূপ—সমষ্টিশরীর অর্থাৎ ব্রহ্মাণ্ডবিগ্রহ, দেবাদির দৃশ্য এবং তাঁহাদিগের বরদাতা॥ ১৯॥

জীব ও ঈশ্বর ভেদে ব্রহ্মা দুইপ্রকার, ইহা এই বাক্য দ্বারা সুস্পষ্ট অভিব্যক্ত হইল॥ ২০—২২॥

যৎকালে গর্ভোদশায়ী স্বয়ং ব্রহ্মা হইয়া সৃষ্টি করিয়া থাকেন, তৎকালে ঈশ্বরত্ব অপেক্ষা করিয়া অবতারশব্দ মুখ্য, জীবত্ব অপেক্ষা করিয়া অবতারশব্দ গৌণ॥ ২৩—২৫॥

য়াছে। কোন কল্পে জল-অর্থাৎ গর্ভোদক হইতে, কোন কোন কল্পে, তত্রত্য তেজ বায়ু প্রভৃতি হইতে অর্থাৎ যে কল্পে পরমেশ্বরের যেরূপ ইচ্ছা হয়, সেই কল্পে সেই প্রকারে, জন্ম হইয়া থাকে।২৫

শ্রীরুদ্র। শ্রীরুদ্র একাদশব্যূহ অর্থাৎ অজৈকপাৎ, অহির্বধ্ন, বিরূপাক্ষ, রৈবত, হর, বহুরূপ, ত্র্যম্বক, সাবিত্র, জয়ন্ত, পিনাকী এবং অপরাজিত, এই একাদশ বিভাগে বিভক্ত। এবং পৃথিবী, জল, তেজ, বায়ু, আকাশ, সূর্য্য, চন্দ্র ও সোমযাজী, তাঁহার এই অষ্ট মূর্ত্তি। তন্মধ্যে প্রায় রুদ্রেরই দশ বাহু এবং পাঁচ-মুখ ও প্রত্যেক মুখে তিন তিন নয়ন।২৬ বিধির ন্যায় অর্থাৎ কোন শাস্ত্রে যেমন ব্রহ্মাকে জীববিশেষ বলিয়া কীর্ত্তন করিয়াছেন, তদ্রূপ, কোন কোন স্থানে রুদ্রকেও জীববিশেষ বলিয়া কীর্ত্তন করিয়াছেন। পুরাণে ভগবদংশরূপে কীর্ত্তন করায় 'শেষের' ন্যায় ইহারও মীমাংসা করিতে হইবে।২৭ ভগবদবতার রুদ্র তত্ত্বত নির্গুণ হইয়াও, তমোগুণের যোগে অর্থাৎ সান্নিধ্যমাত্র তমোগুণের সাহায্য করায়, সাধারণ লোকের নিকট আপাতত বিকারীর ন্যায় প্রতীত হন। যথা শ্রীদশমে—"রুদ্র গুণসাম্যাবস্থায় নিরন্তর প্রকৃতিযুক্ত, গুণক্ষোভের পর গুণত্রয়যুক্ত এবং দূর হইতে গুণত্রয়ে সংবৃত।"২৮ ইতি। যথা ব্রহ্মসংহিতায়—"দুগ্ধ যেমন বিকারবিশেষের যোগে দধি হয়, কিন্তু সেই দধি স্বকারণ দুগ্ধ হইতে কখনই পৃথক্ বস্তু নয়, তদ্রূপ যিনি সংহারকার্য্যের নিমিত্ত রুদ্ররূপে অবতীর্ণ হন, আমি সেই আদিপুরুষ গোবিন্দের ভজনা করি।"২৯ কোন কল্পে বিধির ললাট হইতে, কোন কল্পে বা বিষ্ণুর ললাট হইতে, রুদ্রের উৎপত্তি হয়। কল্পাবসানে সঙ্কর্ষণ হইতেও কালাগ্নিরুদ্রের জন্ম হইয়া থাকে।৩০ —বায়ুপুরাণাদিতে বৈকুণ্ঠের অন্তর্বর্ত্তি শিবলোকে সর্ব্বকারণস্বরূপ ও তমোগুণসম্বন্ধরহিত যে সদাশিবনাম্নী শিবমূর্ত্তি প্রদর্শিত হইয়াছে, তিনি স্বয়ংভগবান্

ব্রহ্মাণ্ডের বহির্ভাগে পৃথিবী, জল, তেজ, বায়ু, আকাশ; অহঙ্কার এবং মহত্তত্ত্ব, এই সাতটী আবরণ আছে। তন্মধ্যে জলাবরণস্থ রুদ্র একবদন॥ ২৬॥

স্বাংশ ও বিভিন্নাংশ ভেদে অংশ দ্বিবিধ। তন্মধ্যে ভগবানের শয্যারূপ আধারশক্তি 'শেষ' স্বাংশ ঈশ্বরকোটি, ভূধারী 'শেষ' আধারশক্ত্যাবিষ্ট বিভিন্নাংশ জীব। তদ্রূপ স্বাংশ রুদ্র ঈশ্বরকোটি। সংহারিকাশক্ত্যাবিষ্ট বিভিন্নাংশ রুদ্র জীব॥ ২৭॥

এই বাক্যটী লোকপ্রতীতির অনুবাদমাত্র॥ ২৮॥

এই শ্লোকদ্বারা ঈশ্বরকোটি রুদ্র নির্দ্দিষ্ট হইয়াছেন॥ ২৯—৩১॥

শ্রীকৃষ্ণের বিলাস।৩১ যথা ব্রহ্মসংহিতায় আদিশিবকথনে উক্ত হইয়াছে—"সর্ব্বদা অনুপায়িনী ও বশংবদা সেই রমাদেবী যাঁহার প্রেয়সী, সর্ব্বদা একরূপ চৈতন্যবিগ্রহ ভগবান্ শম্ভু সেই স্বয়ংরূপের অঙ্গবিশেষ। যিনি যোনি অর্থাৎ মহদাদিতত্ত্বের উৎপত্তিস্থান, তিনি অপরা অর্থাৎ ত্রিগুণা শক্তি।"৩২ ইত্যাদি।

শ্রীবিষ্ণু।

শ্রীবিষ্ণু যথা তৃতীয়ে—"যাহাতে জীবের ভোগ্য বস্তুসকল নিহিত আছে, সেই লোকাত্মক-পদ্মে গর্ভোদশায়ী, বিষ্ণু হইয়া প্রবেশ করিয়াছেন। যাঁহাকে স্বয়ম্ভু বলিয়া মুনিগণ কীর্ত্তন করিয়া থাকেন, সেই বেদময় বিধাতা যে পদ্মে স্বয়ং আবির্ভূত হইয়াছেন।"৩৩ ইতি। যাঁহাকে বিষ্ণু বলিয়া কীর্ত্তন করিলেন, তিনি ক্ষীরাব্ধিশায়ী। গর্ভোদশায়ীর বিলাস বলিয়া মুনিগণ বিষ্ণুকে নারায়ণ এবং বিরাটের অন্তর্যামী বলিয়াও নির্দ্দেশ করিয়া থাকেন।৩৪

ব্রহ্মাণ্ডমধ্যবর্ত্তী বিষ্ণুধামসমূহ।

বিষ্ণুপ্রকাশবর্গের ব্রহ্মাণ্ডমধ্যে বিষ্ণুধর্ম্মোত্তরাদিতে যে সকল পুরীর উল্লেখ আছে, আমি সংক্ষেপে সেই সকল পুরীর নির্দ্দেশ করিব।৩৫ যথা—"রুদ্রলোকের উপরিভাগে পঞ্চাযুতযোজনপরিমিত বিষ্ণুলোক নামে সর্ব্বলোকের অগম্য যে লোক আছে,৩৬ তাহারই উপরিভাগে সুমেরুর পূর্ব্বদিকে লবণসমুদ্রের মধ্যভাগে জলমধ্যে অবস্থিত, যাহাকে দেখিবার জন্য মধ্যে মধ্যে ব্রহ্মা যাইয়া থাকেন, তাদৃশ বৃহদাকার স্বর্ণময় বিষ্ণুলোক কথিত হইয়াছে।৩৭ যে লোকে জনার্দ্দন বিষ্ণু লক্ষ্মীর সহিত শেষপর্য্যঙ্কে বর্ষার চারি মাস নিদ্রা যাইয়া থাকেন।৩৮ মেরুর পূর্ব্বদিকে ক্ষীরোদধির মধ্যে ক্ষীরাম্বুর মধ্যবর্ত্তিনী শুভ্রবর্ণা অন্য একটী পুরী আছে,৩৯ যাঁহাতে ভগবান্ বিষ্ণু লক্ষ্মীর সহিত শেষাসনে উপবিষ্ট হইয়া থাকেন। সেখানেও প্রভু বর্ষার চারি মাস নিদ্রাসুখ অনুভব

---

সদাশিবতত্ত্ব নির্গুণ ও স্বয়ংভগবানের বিলাস, ইহাই এই শ্লোকদ্বারা সপ্রমাণ করিলেন ॥ ৩২ ॥

গর্ভোদশায়ী প্রদ্যুম্ন, চতুর্ভুজ অনিরুদ্ধরূপ আবিষ্কার ও লোকপদ্মে প্রবেশ পূর্ব্বক ক্ষীরসমুদ্রে শয়ন করিয়া ক্ষীরাব্ধিশায়ী নাম প্রাপ্ত হইয়াছেন। বস্তুত বিষ্ণু কারণার্ণবশায়ী ও গর্ভোদশায়ীর বিলাস বলিয়া অভেদহেতু বিষ্ণুকে নারায়ণাদি নামদ্বারাও উল্লেখ করিয়াছেন ॥ ৩৪—৪৪ ॥

শ্বেতদ্বীপ।

স্ফুরেন।৪০ তাহারই দক্ষিণদিকে ক্ষীরার্ণবের মধ্যে পঞ্চবিংশতিসহস্রযোজন পরিমিত 'শ্বেতদ্বীপ' নামে বিখ্যাত পরমসুন্দর একটী দ্বীপ আছে।৪১ যত্রত্য নরগণ সূর্য্যের ন্যায় তেজস্বী এবং চন্দ্রের ন্যায় প্রিয়দর্শন, এমন কি যাঁহাদিগকে অবলোকন করিতে দেবগণের নয়নও ধর্ষিত হয়।"৪২ ব্রহ্মাণ্ডপুরাণেও বলিয়াছেন—"যাহা ক্ষীরাব্ধিদ্বারা পরিবেষ্টিত, যাহার বিস্তার লক্ষযোজন, ক্ষীরসমুদ্রের কুন্দকুসুম চন্দ্র ও কুমুদসদৃশ প্রবল তরঙ্গরাশি দ্বারা যাহার নির্ম্মল শিলাতল পরিধৌত, তাদৃশ অতি বৃহৎ সুদৃশ্য কাঞ্চনময় দ্বীপের নাম শ্বেতদ্বীপ।"৪৩—৪৪ ইতি। আরও বলি—বিষ্ণুপুরাণাদিতে এবং মোক্ষধর্ম্মে ক্ষীরাব্ধির উত্তরতীরে শ্বেতদ্বীপ আছে, ইহাই বলিয়াছেন।৪৫ উদকসমুদ্রের উত্তরতীরে শ্বেতদ্বীপ, ইহাই পদ্মপুরাণে বলিয়াছেন।৪৬

বিষ্ণু 'সত্ত্বতনু', ইহার অর্থ কি?

সত্ত্বগুণকে বিস্তার করেন বলিয়া শাস্ত্রে বিষ্ণুর নাম 'সত্ত্বতনু' হইয়াছে। সেইরূপ ক্ষীরাব্ধিশায়ী বিষ্ণুর অবতারগণকেও সত্ত্বতনু বলিয়াছেন। অথবা সেই সত্ত্বরূপ তনু তাঁহার বহিরঙ্গ অধিষ্ঠান বলিয়া, তাঁহাকে সত্ত্বতনু বলা হইয়াছে।৪৭

বস্তুতঃ বিষ্ণু নির্গুণ।

এই হেতু সর্ব্বশাস্ত্রেই বিষ্ণুকে নির্গুণ বলিয়াছেন।৪৮ তথাহি শ্রীদশমে—"হরি নির্গুণ, সাক্ষাৎ পরমেশ্বর, প্রকৃতির অতীত, ব্রহ্মাদিদেবতার জ্ঞানপ্রদ এবং সর্ব্বসাক্ষী। তাঁহাকে ভজনা করিলে নির্গুণতা প্রাপ্তি হয়।"৪৯ ইতি। এই হেতু 'এই সত্ত্বতনু হইতে সর্ব্ববিধ শ্রেয়ঃ সম্পন্ন হইয়া থাকে', ইহাই ভাগবতপদ্যে বলিয়াছেন।৫০

বিষ্ণুভক্তির নিত্যতা।

অতএব শাস্ত্রে বিষ্ণুভক্তিরই নিত্যতা বিধান করিয়াছেন।৫১ তথাহি পদ্মপুরাণে—"সর্ব্বদা বিষ্ণুকে স্মরণ করিবে, কখনই তাঁহাকে ভুলিবে না। শাস্ত্রে যে সকল বিধি ও নিষেধ

কোন কল্পে কোন স্থানে শ্বেতদ্বীপের আবিষ্কার হওয়ায়, সেই সেই কল্প অপেক্ষা করিয়া বর্ণন করায়, পুরাণাদির ভিন্ন ভিন্ন মত হইয়াছে। এই সিদ্ধান্ত সর্ব্বত্র ॥ ৪৫ ॥ ৪৬ ॥

সত্ত্বগুণাবলম্বি স্বচ্ছচিত্তে আবির্ভূত শুদ্ধজ্ঞানদ্বারা তাঁহার প্রকাশ হয় বলিয়া, সত্ত্বগুণকে তাঁহার বহিরঙ্গ অধিষ্ঠান বলিলেন। তাঁহার অন্তরঙ্গ অধিষ্ঠান বৈকুণ্ঠ ॥ ৪৭—৫০ ॥

যাহা না করিলে প্রত্যবায়ী হইতে হয়, তাহাকেই 'নিত্য' বলে ॥ ৫১ ॥

আছে, তৎসমুদায়ই উক্ত স্মরণ ও বিস্মরণের অধীন।"৫২ এই হেতু সেই পদ্মপুরাণেই বলিয়াছেন—"চরাচর জগতের মোহ উৎপাদনার্থ সেই সেই পুরাণ ও আগমশাস্ত্র কল্পকাল পর্য্যন্ত সেই সেই দেবতাকে শ্রেষ্ঠ বলিয়া কীর্ত্তন করেন করুন, কিন্তু শাস্ত্রসমুদায়ের রূঢ়িপ্রভৃতি বৃত্তিদ্বারা বিচারপ্রসঙ্গ উপস্থিত হইলে, সেই সকল বৃত্তিতে যে সিদ্ধান্ত নিষ্পন্ন হয়, তাহাতে এক বিষ্ণুই সর্ব্বার্থরূপে নিশ্চিত হন।"৫৩ শ্রীপ্রথমে—"মুমুক্ষুগণ দেবতান্তরে দোষদৃষ্টি-রহিত হইয়া ঘোরস্বভাব ভূতপতি প্রভৃতিকে পরিত্যাগ পূর্ব্বক শান্তস্বভাব নারায়ণকলাকে ভজনা করিয়া থাকেন।"৫৪ ইতি। এই শ্লোকে কলা-শব্দ দ্বারা বিষ্ণুর স্বাংশবর্গকে কীর্ত্তন করিয়াছেন।৫৫

বিষ্ণু অপেক্ষা ব্রহ্ম রুদ্রাদির ন্যূনতা।

অতএব শ্রীবিষ্ণুর স্বাংশবর্গ মৎস্যাদি অপেক্ষা ব্রহ্মা ও রুদ্র প্রভৃতি নিখিলদেবগণের সর্ব্বতোভাবে ন্যূনতা প্রকাশিত হইয়াছে।৫৬ যথা সেই প্রথমে—"ব্রহ্মদত্ত অর্হণোদক যাঁহার পাদনখদ্বারা বিসৃষ্ট হইয়া রুদ্রের সহিত সমস্ত জগৎকে পবিত্র করিতেছেন, সেই মুকুন্দ হইতে আর ভগবৎপদার্থ কি আছে।"৫৭ ইতি। যথা মহাবারাহে—"মৎস্য, কূর্ম্ম এবং বরাহ প্রভৃতি অভেদহেতু বিষ্ণুর সম বলিয়া, ব্রহ্মাদি দেবতা অসম বলিয়া, এবং প্রকৃতি সমা ও অসমা বলিয়া, অভিহিত হইয়াছেন।"৫৮ এই শ্লোকে প্রকৃতি শব্দ দ্বারা চিচ্ছক্তির কথন হইয়াছে। এই বিষ্ণুর অভিন্ন অথচ ভিন্ন রূপ হওয়ায়, এই শক্তি সমা ও অসমা বলিয়া কীর্ত্তিত হইলেন।৫৯

॥ ১ ॥ [ ইতি পুরুষাবতার ও গুণাবতার নিরূপণ। ] ॥

---

লীলাবতার।

অনন্তর যথামতি লীলাবতারের নামকীর্ত্তনে প্রবৃত্ত হইলাম। তন্মধ্যে প্রায় অবতারই শ্রীমদ্ভাগবতসম্মত।১

---

এই শ্লোকদ্বারা হরিভক্তির নিত্যতা সপ্রমাণ করিলেন ॥ ৫২—৫০ ॥

---

লীলাবতার—যে চেষ্টা বা কার্য্যের সহিত কোনরূপ আয়াসের কোন সম্বন্ধ নাই, যাহা সর্ব্বতোভাবে স্বেচ্ছাধীন, যাহা বিবিধ বৈচিত্রে পরিপূর্ণ ও নিত্য নব নব উল্লাসতরঙ্গে

চতুঃসন। তন্মধ্যে চতুঃসন ॥ ১ ॥ শ্রীপ্রথমে—"সেই 'গর্ব্বোদশায়ী পুরুষ কৌমার অর্থাৎ সনক, সনন্দন, সনাতন এবং সনৎকুমার, এই চতুঃসনের সর্গ আশ্রয় পূর্ব্বক ব্রাহ্মণ হইয়া অস্খলিত এবং অন্যের অসাধ্য ব্রহ্মচর্য্যের অনুষ্ঠান করিয়াছেন।"২ ইতি। এই চারিজনই এক অবতার এবং চারিজনের নামের প্রথমে 'সন' এই শব্দ বিদ্যমান থাকায়, এই অবতারকে 'চতুঃসন'নামে নির্দ্দেশ করা হইল।৩ শুদ্ধজ্ঞান ও ভক্তির প্রচারার্থ ব্রহ্মা হইতে এই 'চতুঃসন' অবতীর্ণ হইয়াছেন। ইঁহাদিগের আকৃতি পাঁচ অথবা ছয় বর্ষীয় বালকের ন্যায় এবং বর্ণ গৌর।৪

নারদ। শ্রীনারদ ॥ ২ ॥ সেই প্রথমেই—"সেই পুরুষ ঋষিসর্গ প্রাপ্ত করিয়া, দেবর্ষি হইয়া, যাহা হইতে কর্ম্মের বন্ধহারিত্ব হয়, তাদৃশ সাত্বত-তন্ত্র অর্থাৎ পঞ্চরাত্রনামক আগমশাস্ত্র প্রণয়ন করেন।"৫ ইতি। ইহলোকে সর্ব্বতোভাবে স্বীয় ভক্তির প্রবর্ত্তনার্থ হরি, চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ ধারণ পূর্ব্বক ব্রহ্মা হইতে নারদরূপে জন্মগ্রহণ করিয়াছেন।৬ চতুঃসন ও নারদ প্রথম ব্রাহ্মকল্পে আবির্ভূত হইয়া সকলকল্পেই অনুবর্ত্তন করিয়া থাকেন।৭

বরাহ। শ্রীবরাহ ॥ ৩ ॥ সেই প্রথমেই —"এই বিশ্বের মঙ্গলার্থ রসাতলগামিনী পৃথিবীর উদ্ধার করিবার জন্য, ভগবান্ যজ্ঞেশ্বর, বরাহমূর্ত্তির আবিষ্কার করিয়াছিলেন।৮ শ্রীদ্বিতীয়ে—"অনন্ত ভগবান্ ভূতলের উদ্ধারার্থ 'উদ্যত হইয়া' যৎকালে যজ্ঞবরাহমূর্ত্তি প্রকটিত করেন, তৎকালে, ইন্দ্র যেমন বজ্রদ্বারা পর্ব্বতসকল, তদ্রূপ প্রলয়ার্ণবমধ্যে নিকটে সমাগত আদিদৈত্য হিরণ্যাক্ষকে দংষ্ট্রাদ্বারা বিদারিত করিয়াছিলেন।"৯

---

তরঙ্গায়িত, সেই চেষ্টা বা কার্য্যের নাম 'লীলা'। ভগবানের যে সকল অবতারে এইরূপ চেষ্টা বা কার্য্যের প্রাধান্য বা আধিক্য পরিলক্ষিত হয়, তাঁহারাই লীলাবতার ॥ ১ ॥

এই সকল শ্লোকে 'প্রথম দ্বিতীয়' প্রভৃতি শব্দ, ক্রম অপেক্ষায় না হইয়া, সংখ্যাপূরণার্থ প্রযুক্ত হইয়াছে ॥ ২—৬ ॥

যে কল্পে ব্রহ্মার জন্ম হয়, তাহাকেই প্রথম ব্রাহ্মকল্প বলে। সেই ব্রাহ্মকল্পে চতুঃসন ও নারদের জন্ম হয়। দৈনন্দিন প্রলয়ে চতুঃসন, নারদ এবং মরীচি প্রভৃতি ঋষিগণ ব্রহ্মার সহিত নারায়ণের শরীরে প্রবিষ্ট হইয়া থাকেন। পুনর্ব্বার কল্পের প্রারম্ভে নিঃসৃত হন। যাবৎকাল ব্রহ্মার অবস্থিতি, তাবৎকাল চতুঃসনাদিরও অবস্থিতি ॥ ৭—১৯ ॥

ইতি। এই ব্রাহ্মকল্পে বরাহদেবের বারদ্বয় আবির্ভাব হয়। তন্মধ্যে প্রথম স্বায়ম্ভুব মন্বন্তরে পৃথিবীর উদ্ধার করিবার জন্য ব্রহ্মার নাসারন্ধ্র হইতে এবং ষষ্ঠ চাক্ষুষমন্বন্তরে পৃথিবীর উদ্ধার এবং হিরণ্যাক্ষকে নিহত করিবার নিমিত্ত জল হইতে আবির্ভাব হয়। বরাহদেব কদাচিৎ চতুষ্পাদ এবং কদাচিৎ নরবরাহমূর্ত্তি প্রকট করেন। কদাচিৎ মেঘের ন্যায় শ্যামসুন্দর, কদাচিৎ চন্দ্রের ন্যায় শুভ্র বর্ণ। অতএব এই বৃহদাকার যজ্ঞবরাহ বর্ণযুগলে যুক্ত অর্থাৎ কৃষ্ণবরাহ ও শ্বেতবরাহ।১০—১২ চাক্ষুষমন্বন্তরে প্রচেতার পুত্র দক্ষ হইতে প্রজা সৃষ্টি হয়, ইহাই ( ষষ্ঠস্কন্ধে ) বর্ণিত আছে। অতএব সেই চাক্ষুষ মন্বন্তরেই হিরণ্যাক্ষের জন্ম হওয়া উচিত।১৩ তথাহি চতুর্থে—"কালবশত পূর্ব্বদেহ বিনষ্ট হইলে, চাক্ষুষমন্বন্তরে সেই দক্ষ প্রচেতার পুত্র হইয়া, ঈশ্বরপ্রেরণায় অভিমত প্রজা সৃষ্টি করিয়াছিলেন।"১৪ ইতি। উত্তানপাদ-বংশসম্ভূত প্রচেতা, সেই প্রচেতার পুত্র দক্ষ, সেই দক্ষের কন্যা দিতি, সেই দিতির পুত্র হিরণ্যাক্ষ।১৫ যে সময়ে আদিবরাহের অবতার হয়, সেই কল্পারম্ভে স্বায়ম্ভুবমনুরও পুত্র কন্যা হইতে সুতোৎপত্তি হয় নাই, তখন কোথায় বা প্রচেতার পুত্র দক্ষ, কোথায় বা দিতি, এবং কোথায় বা দিতির পুত্র।১৬ অতএব মৈত্রেয় ঋষি বিদুরের প্রশ্নানুরোধে বরাহদেবের কালদ্বয়োদ্ভূত অর্থাৎ স্বায়ম্ভুব ও চাক্ষুষমন্বন্তরীয় লীলাদ্বয় একস্থানেই বলিয়াছেন।১৭ স্বায়ম্ভুব মুনির প্রতি অগস্ত্য মুনির শাপ হওয়ায়, মন্বন্তরের মধ্যে প্রলয় হইয়াছিল, এ কথা মৎস্যপুরাণে বর্ণিত আছে।১৮ চাক্ষুষমন্বন্তরে ভগবদিচ্ছাবশত অকস্মাৎ প্রলয় হইয়াছিল, এ বিষয় বিষ্ণুধর্ম্মোত্তরাদিতে উক্ত হইয়াছে।১৯ সকল মন্বন্তরের অবসানেই প্রলয় হইয়া থাকে। একথা বিষ্ণুধর্ম্মোত্তরে মার্কণ্ডেয় ঋষি বজ্রকে বলিয়াছেন।২০ মন্বন্তর অতীত হইলে, নির্দ্দোষ মন্বন্তরেশ্বর দেবগণ মহর্লোকে গমন করিয়া অবস্থিতি করিয়া থাকেন।২১ হে যদুনন্দন। মনু, ইন্দ্র, এবং দেবতাগণ সম্মুখযুদ্ধে মৃত ব্যক্তির দুঃখলভ্য ব্রহ্মলোকে গমন করেন।২২ হে বজ্র! সেই কালে ঐশিকশক্তিসম্পন্ন এবং মহাবেগশালী জলনিধি, সপ্ত পাতালের সহিত পৃথিবীকে আচ্ছাদিত করিয়া অবস্থান করেন।২৩ হে যদুকুমার! তখন

---

সকল মন্বন্তরের অবসানে যে প্রলয় হয়, সে সময়ে পৃথিবী প্রলয়জল দ্বারা আবৃত হইয়া থাকেন, কিন্তু প্রলয়জলে নিমগ্ন হন না॥ ২০—২৯॥

ভূতলস্থ সমস্ত বস্তু বিনষ্ট হইয়া যায়, কেবল বিখ্যাত অষ্টকুলাচল বিনাশ প্রাপ্ত হয় না।২৪ হে যদুকুলাবতংস! অনন্তর মহীদেবী তৎকালে নৌকারূপ পরিগ্রহ করিয়া অবিশেষে সমস্ত বীজ ধারণ করিয়া থাকেন।২৫ হে রাজশার্দ্দূল! ভাবী মনু এবং বিখ্যাত সপ্তর্ষিগণ সেই নৌকায় অবস্থান করেন।২৬ সেই সময়ে জগৎপতি হরি, একশৃঙ্গী মৎস্যের রূপ ধারণ পূর্ব্বক, অবলীলাক্রমে সেই নৌকা এক স্থান হইতে স্থানান্তরে আকর্ষণ করিয়া থাকেন।২৭ অনন্তর জগৎপতি মৎস্যদেব হিমালয়পর্ব্বতের শিখরদেশে সেই নৌকা বদ্ধ করিয়া অন্তর্হিত হন। পূর্ব্বোক্ত মন্বাদি সকলেই সেই নৌকায় অবস্থিতি করিয়া থাকেন।২৮ হে মহারাজ! যতদিন প্রলয়-সলিল অপসৃত না হয়, ততদিন, কাল সত্যযুগসদৃশ হইয়া থাকে। অনন্তর জলও পূর্ব্বের ন্যায় শমতা প্রাপ্ত হয়। তখন ঋষিগণ এবং মনু পূর্ব্বের ন্যায় সৃষ্টিপালনাদিকার্য্যের প্রবর্ত্তন করিতে থাকেন।"২৯ ইতি। মন্বন্তরের অবসানে প্রলয় হয় না। 'চাক্ষুষমন্বন্তরাবসানে ভগবান্ মায়া দ্বারা স্বাপ্নিক বিষয়ের ন্যায় সত্যব্রতকে প্রলয় দেখাইয়াছিলেন' এই কথা বলিয়া, শ্রীধরস্বামী মন্বন্তরাবসানে প্রলয় স্বীকার করেন না।৩০

মৎস্য। শ্রীমৎস্য॥১॥ শ্রীপ্রথমে—"সেই পুরুষ চাক্ষুষ মন্বন্তরের অবসানে সমুদ্রপ্লাবনে; মৎস্যরূপের আবিষ্কার পূর্ব্বক পৃথ্বীময়ী নৌকাতে ভাবী বৈবস্বত মনু রাজা সত্যব্রতকে আরোহণ করাইয়া রক্ষা করিয়াছিলেন।"৩১ দ্বিতীয়ে ব্রহ্মার উক্তি—"যুগান্তসময়ে অর্থাৎ চাক্ষুষ মন্বন্তরের অবসানে, পৃথিবীর আশ্রয় এবং নিখিল জীবনিকরের নিবাসভূত ভগবান্ মৎস্যদেব, ভাবী বৈবস্বত মনু রাজা সত্যব্রতকর্তৃক দৃষ্ট হইয়াছিলেন এবং আমার মুখ হইতে স্খলিত বেদমার্গ গ্রহণ করিয়া ভয়ানক যুগান্তসলিলে বিহার করিয়াছিলেন।"৩২ পাদ্মে—"ব্রহ্মা এই প্রকার কহিলে, পরমেশ্বর হৃষীকেশ মৎস্যরূপের আবিষ্কার পূর্ব্বক মহার্ণবমধ্যে প্রবেশ করিয়াছিলেন।"৩৩ ইতি। বরাহদেবের ন্যায় মৎস্যদেবও এই বর্ত্তমানকল্পে বারদ্বয় আবির্ভূত হইয়াছেন। প্রথমতঃ স্বায়ম্ভুব মন্বন্তরে হয়গ্রীবনামক দৈত্যকে বিনাশ করিয়া বেদ আহরণ করেন। অনন্তর চাক্ষুষমন্বন্তরের অবসানে রাজা সত্যব্রতকে কৃপা করেন।৩৪ অন্ত্য সার্দ্ধপদ্য অর্থাৎ "বিস্রংসিতান্" ইত্যাদি দ্বিতীয়ের শেষার্দ্ধ এবং "এবমুক্তঃ"

শ্রীধরস্বামীর মতে কল্পাবসানেই প্রলয় হইয়া থাকে॥ ৩০—৩৫॥

ইত্যাদি পদ্মপুরাণীয় পদ্য, এই দেড় শ্লোক দ্বারা স্বায়ম্ভুব-মন্বন্তরীয় মৎস্যাবতারের চরিত কথিত হইয়াছে। এবং পূর্ব্বসার্দ্ধ অর্থাৎ "রূপং স" ইত্যাদি প্রথমীয় শ্লোক এবং "মৎস্যো যুগান্ত" ইত্যাদি দ্বিতীয়ের পূর্ব্বার্দ্ধ, এই দেড় শ্লোকদ্বারা চাক্ষুষ-মন্বন্তরীয় মৎস্যাবতারের চরিত উক্ত হইয়াছে। অতএব বরাহদেবের ন্যায় মৎস্যাবতারও দ্বিবিধ।* স্বায়ম্ভুব মন্বন্তরে এবং চাক্ষুষ-মন্বন্তরে যে মৎস্যাবতারের কথা বলা হইল, এটী অন্য মন্বন্তরের উপলক্ষণ বলিয়া জানিতে হইবে। যেহেতু বিষ্ণুধর্ম্মোত্তরে প্রতি মন্বন্তরেই মৎস্যাবতারের কথা আছে। অতএব প্রতিকল্পেই চতুর্দ্দশবার মৎস্যাবতার হইয়া থাকে।৩৬

যজ্ঞ। শ্রীযজ্ঞ ॥ ৫ ॥ শ্রী প্রথমে—"অনন্তর সেই পুরুষ রুচি হইতে আকূতিতে যজ্ঞরূপে অবতীর্ণ হইয়া স্বীয় পুত্র যামাদি দেবগণের সহিত স্বায়ম্ভুব-মন্বন্তর পালন করিয়াছিলেন।"৩৭ ইতি। সেই যজ্ঞ ত্রিলোকীর মহার্ত্তি হরণ করায়, মাতামহ মনুকর্তৃক 'হরি' এই নামেও অভিহিত হন।৩৮

নর-নারায়ণ। শ্রীনর-নারায়ণ ॥ ৬ ॥ সেই প্রথমেই—"সেই পুরুষ ধর্ম্মের পত্নী মূর্ত্তিতে নর ও নারায়ণ ঋষিরূপে অবতার করিয়া, যাহাতে মনের উপশান্তি অর্থাৎ বিষয়োন্মুখতা নিবৃত্তি পূর্ব্বক পরব্রহ্মে নিষ্ঠা হয়, তাদৃশ অন্যের দুঃসাধ্য তপস্যার অনুষ্ঠান করিয়াছিলেন।"৩৯ ইতি। এই নর-নারায়ণের হরি ও কৃষ্ণ নামে আর দুই সহোদরের বিষয় শাস্ত্রে দেখিতে পাওয়া যায়। অতএব চতুঃসনের ন্যায় এই চারিটিতে একটি অবতার।৪০

কপিল। শ্রীকপিল ॥ ৭ ॥ সেই প্রথমেই- "সেই পুরুষ, সিদ্ধেশ্বর কপিলরূপে অবতীর্ণ হইয়া, যাহাতে বিবেকপূর্ব্বক তত্ত্ববর্গের নির্ণয় আছে, সেই কাল-বিপ্লুত সাংখ্য, আসুরি-নামক ব্রাহ্মণকে বলিয়াছিলেন।"৪১ ইতি। এই কপিলদেব কর্দ্দম ঋষি হইতে দেবহূতিতে আবির্ভূত হইয়াছিলেন। কপিলবর্ণ অর্থাৎ নীলপীতমিশ্রবর্ণযুক্ত

* যে দ্রব্য নির্দ্দিষ্ট বিষয়ের প্রতিপাদক হইয়া তদ্ভিন্ন বিষয়েরও প্রতিপাদক হয়, তাহাকে উপলক্ষণ' বলে। 'কাক হইতে দধি রক্ষা কর', এই কথা বলিলে, যেমন 'কাক'দ্রব্য কাককে প্রতিপাদন করিয়া কাকভিন্ন দধির উপঘাতক শৃগাল কুক্কুরাদিকেও প্রতিপাদন করে, তদ্রূপ এই স্থানেও স্বায়ম্ভুব-মন্বন্তর ও চাক্ষুষ-মন্বন্তরের অবতারদ্বয় সেই সেই মন্বন্তরের মৎস্যাবতার প্রতিপাদন করিয়া বিষ্ণুধর্ম্মোক্ত মন্বন্তরান্তরের অবতারও প্রতিপাদন করিবে ॥ ৩৬—৪৬॥

বলিয়া, ব্রহ্মা ইঁহাকে 'কপিল' নামে অভিহিত করেন।[৪২] পদ্মপুরাণে—"বাসুদেবের অবতার কপিলদেব ব্রহ্মাদি দেবতা, ভৃগু প্রভৃতি ঋষিগণ, এবং আসুরিনামক ব্রাহ্মণকে সর্ব্ববেদার্থে উপবৃংহিত সাঙ্খ্যতত্ত্ব বলিয়াছেন।[৪৩] অন্য কপিল, বেদ-বিরুদ্ধ এবং কুতর্কজালে পরিপূরিত সাঙ্খ্য অন্য আসুরিকে বলিয়াছিলেন।"[৪৪]

দত্ত বা দত্তাত্রেয়।

শ্রীদত্ত।৮। শ্রীদ্বিতীয়ে—"যৎকালে অত্রি পুত্র-কামনা করিয়া তপস্যা করেন, তৎকালে ভগবান্ তাঁহার তপস্যায় পরিতুষ্ট হইয়া বলিয়াছিলেন, 'আমাকর্ত্তৃক আমি দত্ত হইলাম' অর্থাৎ 'আমি তোমায় আমাকে দিলাম,' এই হেতু ভগবান্ 'দত্ত' নামে অভিহিত হন। যাঁহার পাদপদ্মের রেণু দ্বারা পবিত্রদেহ হইয়া যদু এবং কার্ত্তবীর্য্য প্রভৃতি ভোগ-মোক্ষরূপা যোগসিদ্ধি লাভ করিয়াছিলেন।"[৪৫] শ্রীপ্রথমে—"অনসূয়ার প্রার্থনায় অত্রির পুত্র হইয়া ভগবান্ শ্রীদত্ত, অলর্ক এবং প্রহ্লাদ প্রভৃতিকে আত্মবিদ্যা উপদেশ করিয়াছিলেন।"[৪৬] ইতি। শ্রীব্রহ্মাণ্ডপুরাণে কথিত হইয়াছে, ভগবান্, অত্রির পত্নী অনসূয়া কর্ত্তৃক প্রার্থিত হইয়া, অত্রির পুত্র হইয়াছিলেন।[৪৭] তথাহি—"যিনি ভক্তের ইচ্ছাবশত মানুষলোকে শ্রীবিগ্রহ প্রকট করেন, যিনি সর্ব্বজগতের নিদান, সেই ভগবান্ বিষ্ণু অনসূয়াকে বরদান করিয়া তাঁহাতে জন্মগ্রহণ পূর্ব্বক অত্রির পুত্র হইয়াছিলেন। সেই কালে তাঁহার নাম 'দত্তাত্রেয়' হয়; তিনি ব্রাহ্মণবেশে বিভূষিত।"[৪৮]

হয়শীর্ষা।

শ্রীহয়শীর্ষা।৯। শ্রীদ্বিতীয়ে—"সেই সাক্ষাৎ যজ্ঞ-পুরুষ ভগবান্, আমার যজ্ঞে হয়শীর্ষা হইয়া আবির্ভূত হইয়াছিলেন; যাঁহার বর্ণ স্বর্ণসদৃশ, যাঁহার শরীরে সমস্ত বেদ এবং বেদ-বিহিত যজ্ঞ বিরাজমান ও যিনি যজ্ঞে যজনীয় দেবতাগণের আত্মা। তিনি যে সময় শ্বাসবায়ু পরিত্যাগ করিয়াছিলেন, তৎকালে তাঁহার নাসাপুট হইতে কমনীয় বেদবাণীর আবির্ভাব হইয়াছিল।"[৪৯] ইতি। বাগীশ্বরীপতি এই হয়গ্রীব

অত্রি, ভগবৎসদৃশ পুত্র প্রার্থনা করেন, ইহাই চতুর্থস্কন্ধাদির অভিপ্রায়। অনসূয়া সাক্ষাৎ ভগবান্‌কে পুত্র প্রার্থনা করেন, ইহাই প্রথমস্কন্ধের অভিপ্রায়, তাহারই পোষক ব্রহ্মাণ্ডপুরাণের বচন। 'আমি দত্ত হইলাম' এই হেতু তাঁহার নাম 'দত্ত', এবং অত্রির পুত্র বলিয়া তাঁহার নাম 'আত্রেয়'। দত্ত + আত্রেয় = দত্তাত্রেয়॥ ৪৭—৪৯॥

ব্রহ্মার যজ্ঞাগ্নি হইতে আবির্ভূত হইয়া, মধু ও কৈটভ নামক দৈত্যদ্বয়কে বিনাশ করিয়া, পুনর্ব্বার বেদের প্রত্যানয়ন করেন।[৫০]

হংস।

শ্রীহংস॥ ১০॥ শ্রীদ্বিতীয়ে—"হে নারদ! উত্তরোত্তর বর্দ্ধমান উদ্রিক্ত ভক্তিযোগদ্বারা ভগবান্ নিরতিশয় পরিতুষ্ট হইয়া হংসরূপে তোমাকে ভক্তিযোগ এবং ভগবদ্বিষয়ক ও জীবতত্ত্বের স্বরূপপ্রকাশক জ্ঞানযোগ বলিয়াছিলেন। ভগবদ্ভক্তগণ যাহা অনায়াসে বুঝিতে পারেন।"[৫১] ইতি। আমি ক্ষীর-নীর-বিভাগের ন্যায় নিখিল-বস্তুবিবেকে সমর্থ, ইহাই জানাইবার নিমিত্ত জল হইতে রাজহংস অভিব্যক্ত হইয়াছিলেন।[৫২]

ধ্রুবপ্রিয়।

শ্রীধ্রুবপ্রিয়॥ ১১॥ সেই দ্বিতীয়েই—"ধ্রুব, রাজা উত্তানপাদের সমীপে মাতার সপত্নী সুরুচির বাক্য-বাণে বিদ্ধ হইয়া, বালক হইয়াও তপস্যা করিবার জন্য বনগমন করিয়াছিলেন। তপস্যা ও স্তুতি দ্বারা প্রসন্ন হইয়া, ভগবান্ সেই ধ্রুবকে ধ্রুবগতি অর্থাৎ ধ্রুব-লোক প্রদান করেন। উপরিস্থিত ভৃগ্বাদি-মুনিগণ এবং অধঃস্থিত সপ্তর্ষি-মণ্ডল ঐ ধ্রুবগতিকে স্তুতি করিয়া থাকেন।"[৫৩] ইতি। স্বায়ম্ভুব-মন্বন্তরে ধ্রুব-প্রিয়ের অবতার কথিত হইয়াছে, কিন্তু সেস্থানে কোন নামের উল্লেখ নাই। সেই স্বায়ম্ভুব-মন্বন্তরে সচরিত যজ্ঞাদি অবতারের কথাও বলা হইয়াছে। তৎকালে পৃশ্নিগর্ভ বলিয়া যাহার প্রসিদ্ধি আছে, পারিশেষ্য-প্রমাণ-দ্বারা সেই 'পৃশ্নিগর্ভই' এই ধ্রুবপ্রিয়ের নাম। "হস্তায়মদ্রিঃ" ইত্যাদি দশমস্কন্ধীয় পদ্যে যেমন অদ্রি-শব্দ গোবর্দ্ধন পর্ব্বতকে বুঝাইতেছে।[৫৪] তথা শ্রীদশমে (শ্রীকৃষ্ণ

---

যে সময় হয়গ্রীবের নাসাপুট হইতে বেদ নিঃসৃত হয়, তৎকালে মধু কৈটভ দৈত্য বেদ অপহরণ করিলে, তিনি তাহাদিগকে বিনাশ করিয়া বেদের পুনর্ব্বার প্রত্যানয়ন করিয়াছিলেন॥ ৫০॥ ৫১॥

একীকৃত দুগ্ধ ও জল রাজহংসের জিহ্বাস্পর্শমাত্রে পৃথক্ হইয়া থাকে, এইরূপ প্রসিদ্ধি আছে॥ ৫২॥ ৫৩॥

"হস্তায়মদ্রিঃ" এই সামান্য অদ্রি শব্দ যেমন প্রকরণ-বশতঃ অদ্রি-বিশেষ গোবর্দ্ধনকে বুঝাইতেছে, তদ্রূপ স্বায়ম্ভুব মন্বন্তরে যজ্ঞাদি-অবতারের তত্তৎপালনাদি-চরিত কীর্ত্তিত হইয়াছে, কিন্তু পৃশ্নিগর্ভের কোন চরিত উক্ত হয় নাই। আর এস্থানেও ধ্রুবের বরদানরূপ চরিত কথিত হইয়াছে, কিন্তু নামের উল্লেখ হয় নাই, ধ্রুবের বরদানরূপ চরিত, এবং

দেবকীকে বলিয়াছেন )—"হে সতি! স্বায়ম্ভুব-মন্বন্তরে পূর্ব্বজন্মে তুমিই পৃশ্নি হইয়াছিলে। সেই সময় এই বসুদেব 'সুতপা' নামে প্রজাপতি হইয়াছিলেন। তিনি পরম পুণ্যশীল।" "তখন আমি তোমাদিগের পুত্র হই, তৎকালে আমার নাম 'পৃশ্নিগর্ভ' হয়।"৫৫ ইতি। এই স্থানে পৃশ্নিগর্ভের চরিতের উল্লেখ না থাকায় এবং দ্বিতীয়ে ধ্রুবের বরদাতার নামের উল্লেখ না থাকায়, নাম ও চরিত পরস্পর-সাপেক্ষ হওয়ায়, পৃশ্নিগর্ভ নাম ও ধ্রুবের বরদান, এ দুইয়ের এক স্থানে সঙ্গতি হওয়াই যুক্তিযুক্ত।৫৬ যদি ধ্রুবের নিকট আগমনমাত্রেই 'অবতার' বলিয়া নির্দ্দেশ করা হয়, তবে রাম-কৃষ্ণাদিও সময়ে সময়ে অনেক ভক্তের নিকট গমন করিয়াছেন, সেই সেই স্থানে পৃথক্ পৃথক্ অবতার-কল্পনার প্রসক্তি হয়।৫৭

ঋষভ। শ্রীঋষভ ॥ ১২ ॥ শ্রীপ্রথমে—"সর্ব্বাশ্রম-নমস্কৃত ধীরগণসেবিত পদবী বা পারমহংস্য আশ্রম প্রদর্শন করিবার জন্য, উরুক্রম হরি, আগ্নীধ্রের পুত্র 'নাভি' হইতে মেরুদেবীতে ঋষভ-রূপে অবতীর্ণ হইয়াছিলেন।"৫৮ ইতি। শুক্র ভগবান্ পরমহংসদিগের ধর্ম্ম উপদেশ দিবার জন্য আবির্ভূত এবং সর্ব্বগুণে বরিষ্ঠ হওয়ায়, 'ঋষভ' নামে বিখ্যাত হইয়াছিলেন।৫৯

পৃথু। শ্রীপৃথু ॥ ১৩ ॥ সেই প্রথমেই—"ঋষিগণ কর্ত্তৃক প্রার্থিত হইয়া, হরি রাজদেহ ধারণপূর্ব্বক, এই পৃথিবী হইতে সর্ব্ববিধ বস্তু দোহন করিয়াছিলেন, হে বিপ্রগণ! সেই হেতু এই অবতার অতীব রমণীয়।"৬০ ইতি। মুনিগণকর্ত্তৃক মথ্যমান বেণের দক্ষিণ বাহু হইতে শুদ্ধসত্ত্বমূর্ত্তি এবং স্বর্ণকান্তি মহারাজ পৃথু প্রাদুর্ভূত হইয়াছিলেন।৬১

চতুঃসন অবধি পৃথু পর্য্যন্ত এই ত্রয়োদশ অবতার স্বায়ম্ভুব-মন্বন্তরে আবির্ভূত হন। আর চাক্ষুষীয়-মন্বন্তরে বরাহ ও মৎস্যের পুনর্ব্বার প্রাদুর্ভাব হয়।৬২

নৃসিংহ। অথ শ্রীনৃসিংহ ॥ ১৪ ॥ সেই প্রথমেই—"ভগবান্ অত্যূর্জ্জিত নারসিংহ-বপুঃ প্রকটন পূর্ব্বক, কট-কারী

---

পৃশ্নিগর্ভ নাম, পরিশেষে এই দুই থাকিল; সুতরাং পারিশেষ্য-প্রমাণ দ্বারা ধ্রুবের বরদাতা ও পৃশ্নিগর্ভ-নামা একই হইলেন ॥ ৫৪—৬১ ॥

সাধারণ-দৃষ্টিতে পুনর্ব্বার চাক্ষুষীয়-মন্বন্তরে মৎস্যের অভিব্যক্তি বলিলেন। বস্তুত প্রতি মন্বন্তরেই মৎস্যদেবের অবতার হইয়া থাকে ॥ ৬২—৭৩ ॥

(যে মজুর প্রস্তুত করে) যেমন এরকাকে (তৃণ-বিশেষকে) বিদারিত করিয়া থাকে, তদ্রূপ হিরণ্যকশিপুকে উরুদেশে নিপাতিত করিয়া নখদ্বারা বিদারিত করিয়াছিলেন।"৬৩ ইতি। পদ্মপুরাণাদিতে এই নৃসিংহের লক্ষ্মীনৃসিংহ প্রভৃতি বহুতর বিলাসমূর্ত্তির উল্লেখ আছে। তাঁহাদিগের বর্ণ ও আকৃতি নানাবিধ।৬৪ ষষ্ঠ চাক্ষুষ-মন্বন্তরে সমুদ্রমন্থনের পূর্ব্বে নৃসিংহদেবের অবতার হয়, অতএব চাক্ষুষ-মন্বন্তরীয় কূর্ম্মাদি অবতারের পূর্ব্বেই নৃসিংহের অভিব্যক্তি হইয়াছিল।৬৫

কূর্ম্ম।

শ্রীকূর্ম্ম॥ ১৫॥ সেই প্রথমেই—"যৎকালে দেবাসুরে মিলিত হইয়া সমুদ্রমন্থন করেন, তৎকালে ভগবান্ অজিত (চাক্ষুষ-মন্বন্তরের অবতার) কূর্ম্মরূপ পরিগ্রহ পূর্ব্বক পৃষ্ঠদেশে মন্দরাচল ধারণ করিয়াছিলেন।"৬৬ ইতি। পদ্মপুরাণে কথিত আছে, এই মন্দরাচলধারী কূর্ম্মই দেবগণের প্রার্থনায় পৃষ্ঠদেশে পৃথিবীকে ধারণ করেন। বিষ্ণুধর্ম্মোত্তরাদিতে বর্ণিত আছে, কল্পের আদিতে পৃথ্বীধারণার্থ যে কূর্ম্ম অভিব্যক্ত হইয়াছেন, তিনিই মন্দরাচল ধারণ করিবার নিমিত্ত প্রকট হন।৬৭

ধন্বন্তরি ও মোহিনী।

শ্রীধন্বন্তরি ও শ্রীমোহিনী॥ সেই প্রথমেই—"ধন্বন্তরি ও মোহিনীরূপে হরি অভিব্যক্ত হইয়া, ধন্বন্তরিরূপে সুধা আনয়ন পূর্ব্বক মোহিনীরূপে অসুরগণকে মোহিত করিয়া দেবগণকে সেই সুধা পান করাইয়াছিলেন।"৬৮ ইতি। তন্মধ্যে শ্রীধন্বন্তরি॥ ১৬॥ এই ধন্বন্তরি একবার ষষ্ঠ চাক্ষুষ-মন্বন্তরে, আর একবার সপ্তম বৈবস্বত-মন্বন্তরে, সর্ব্বসমেত দুইবার আবির্ভূত হন।৬৯ প্রথমত চাক্ষুষ-মন্বন্তরে সমুদ্রমন্থনসময়ে দ্বিভুজ ও শ্যামসুন্দররূপ ধারণ পূর্ব্বক অমৃতকমণ্ডলু-হস্তে সমুদ্র হইতে উত্থিত হইয়া আয়ুর্ব্বেদের প্রবর্ত্তন করেন। বৈবস্বত-মন্বন্তরে পূর্ব্বোক্ত আকার প্রকটন পূর্ব্বক কাশীরাজের পুত্র হইয়া আয়ুর্ব্বেদ প্রবর্ত্তন করিয়াছেন।৭০ শ্রীমোহিনী॥ ১৭॥ দৈত্যগণের মোহনার্থ এবং মহাদেবের আনন্দ-উৎপাদনের নিমিত্ত ভগবান্ অজিত, মোহিনী-মূর্ত্তি ধারণ করিয়া বারদ্বয় আবির্ভূত হইয়াছিলেন।৭১

ষষ্ঠমন্বন্তরে নৃসিংহ, কূর্ম্ম, ধন্বন্তরি এবং মোহিনী, এই চারি অবতার কীর্ত্তিত হইলেন।৭২

বামন। শ্রীবামন ॥ ১৮ ॥ সেই প্রথমেই—"ভগবান্ বামনরূপ প্রকটন পূর্ব্বক স্বর্গের পুনর্গ্রহণ-মানসে বলির নিকট ত্রিপদ-পরিমিত ভূমি প্রার্থনা করিয়া তাহার যজ্ঞে গমন করেন।"৭৩ ইতি। এই ব্রাহ্মকল্পে তিনবার বামনদেবের আবির্ভাব হয়। প্রথমত ব্রাহ্মকল্পে স্বায়ম্ভুব-মন্বন্তরে বাস্কলি-নামক দৈত্যের যজ্ঞে এবং দ্বিতীয়ত বর্ত্তমান বৈবস্বত-মন্বন্তরে ধুন্ধু-নামা অসুরের যজ্ঞে গমন করেন। আর সর্ব্বশেষে এই বৈবস্বত-মন্বন্তরের সপ্তম-চতুর্যুগে কশ্যপ হইতে অদিতিতে প্রাদুর্ভূত হন। (ইনিই বলির যজ্ঞে গমন করেন।) এই তিন বামনমূর্ত্তিই প্রতিগ্রহের নিমিত্ত ত্রিবিক্রম-রূপের আবিষ্কার করিয়াছিলেন।৭৪

পরশুরাম। শ্রীভার্গব ॥ ১৯ ॥ সেই প্রথমেই—"ক্ষত্রিয়বর্গকে ব্রাহ্মণ-বিদ্বেষী জানিয়া, ভগবান্ পরশুরামরূপে অবতীর্ণ হইয়া, ক্রোধভরে একবিংশতিবার পৃথিবীকে ক্ষত্রিয়শূন্য করিয়াছিলেন।"৭৫ ইতি। ইনি গৌরবর্ণ হইয়া জমদগ্নি হইতে রেণুকাতে আবির্ভূত হন। কেহ বা বৈবস্বত-মন্বন্তরের সপ্তদশ-চতুর্যুগে, কেহ বা দ্বাবিংশ-চতুর্যুগে ইহার অবতার বলিয়া থাকেন।৭৬

রাঘবেন্দ্র। শ্রীরাঘবেন্দ্র ॥ ২০ ॥ সেই প্রথমেই—"ভগবান্ দেবকার্য্য-সাধনার্থ রামরূপে নরদেবত্ব প্রকটন করিয়া, সমুদ্রবন্ধনাদিরূপ অসাধারণ প্রভাব দেখাইয়াছিলেন।"৭৭ ইতি। রাঘবেন্দ্র, নবদূর্ব্বাদল-কান্তি ধারণ করিয়া ভরত, লক্ষ্মণ এবং শত্রুঘ্নের সহিত, বৈবস্বত-মন্বন্তরীয় চতুর্বিংশ-চতুর্যুগের ত্রেতাতে দশরথ হইতে কৌশল্যাতে আবির্ভূত হইয়াছিলেন।৭৮ স্কন্দপুরাণে রামগীতায় বলিয়াছেন,—শ্রীরামের লক্ষ্মণ, ভরত এবং শত্রুঘ্ন, এই তিন ব্যূহ। তন্মধ্যে ভরত নবমেঘের ন্যায় শ্যামসুন্দর এবং লক্ষ্মণ ও শত্রুঘ্ন, সুবর্ণের ন্যায় গৌরাঙ্গ।৭৯ পদ্মপুরাণে ভরত ও শত্রুঘ্নকে শঙ্খ ও চক্রের এবং লক্ষ্মণকে 'শেষের' অবতার বলিয়া কীর্ত্তন করিয়াছেন।৮০

বামনদেব যে মূর্ত্তিদ্বারা ত্রিলোকীকে আক্রমণ করিয়াছিলেন, তাহারই নাম ত্রিবিক্রম ॥ ৭৪—৭৮ ॥

শ্রীরাম আদিব্যূহ বাসুদেব। লক্ষ্মণ, ভরত ও শত্রুঘ্ন, ইঁহারা যথাক্রমে সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ ॥ ৭৯ ॥

পদ্মপুরাণে রামকে নারায়ণ বলিয়া নির্দ্দেশ করিয়াছেন ॥ ৮০—৮৫ ॥

ব্যাস।

শ্রীব্যাস ॥ ২১ ॥ সেই প্রথমেই—"নরগণকে মন্দ-বুদ্ধি জানিয়া, ভগবান্, পরাশর হইতে সত্যবতীতে ব্যাসরূপে অবতীর্ণ হইয়া, বেদরূপ কল্পতরুর শাখা-বিভাগ করিয়াছেন।"৮১ ইতি। শ্রীকৃষ্ণ একাদশে বলিয়াছেন, 'ব্যাসের মধ্যে আমি দ্বৈপায়ন'। অতএব বিষ্ণু-পুরাণাদিতে সাক্ষাৎ ঈশ্বর বলিয়াই ব্যাসকে বর্ণন করিয়াছেন।৮২ যথা—"কৃষ্ণ-দ্বৈপায়ন ব্যাসকে সাক্ষাৎ নারায়ণ বলিয়া জানিবে। পুণ্ডরীকাক্ষ ভিন্ন অন্য এমন কে আছেন, যিনি মহাভারত রচনা করিতে সমর্থ।"৮৩ ইতি। নারায়ণোপাখ্যানে শ্রবণ করা যায়, অপান্তরতমা নামে কোন তপস্বী ব্রাহ্মণ, দ্বৈপায়ন হইয়াছেন। বোধ করি, অপান্তরতমা দ্বৈপায়নে সাযুজ্যলাভ করেন, অথবা তিনিই বা বিষ্ণুর অংশ হইতে পারেন। এই জন্য কোন কোন মহাত্মা দ্বৈপায়নকে আবেশ অবতার বলিয়া নির্দেশ করেন।৮৪

বলরাম ও কৃষ্ণ।

অথ শ্রীবলরাম ও শ্রীকৃষ্ণ ॥ শ্রীপ্রথমে—"ভগবান্ রাম ও কৃষ্ণ, এই মূর্ত্তিদ্বয়ে বৃষ্ণিবংশে অবতীর্ণ হইয়া পৃথিবীর ভার অপহরণ করিয়াছেন।"৮৫ ইতি। তন্মধ্যে শ্রীরাম ॥ ২২ ॥ এই রাম, জনক বসুদেব হইতে মাতৃদ্বয়ে অর্থাৎ দেবকী ও রোহিণীতে আবির্ভূত হন। ইঁহার অঙ্গকান্তি নূতন-কর্পূর-সদৃশ, এবং বসন নীলবর্ণ।৮৬ গোলোকে যিনি সঙ্কর্ষণনামে দ্বিতীয় ব্যূহ, তিনিই ভূধারী 'শেষের' সহিত মিলিত হইয়া রামরূপে অবতীর্ণ হইয়াছেন।৮৭ ভূধারী ও ভগবানের শয্যারূপ ভেদে 'শেষ' দ্বিবিধ। তন্মধ্যে ভূধারী 'শেষ' সঙ্কর্ষণের আবেশ-অবতার, এই হেতু তাঁহাকেও সঙ্কর্ষণ বলিয়া থাকেন। যিনি শয্যারূপ, তিনি আপনাকে দাস এবং সখা বলিয়া অভিমান করেন।৮৮ শ্রীকৃষ্ণ ॥ ২৩ ॥ শ্রীকৃষ্ণ, পিতা বসুদেব হইতে মাতা দেবকীতে আবির্ভূত হন। ইনি নবমেঘের ন্যায় শ্যামকলেবর এবং দ্বিভুজ হইয়াও কখন কখন চতুর্ভুজ হইয়া থাকেন।৮৯

বুদ্ধ।

শ্রীবুদ্ধ ॥ ২৪ ॥ সেই প্রথমেই—"কলিযুগের প্রবৃত্তি হইলে, অসুরগণের মোহনার্থ, ভগবান্ গয়াপ্রদেশের ধর্ম্মারণ্যগ্রামে বুদ্ধ-নাম ধারণ পূর্ব্বক অজিন-পুত্র হইয়া আবির্ভূত হইবেন।"৯০

শ্রীবলরাম প্রথমে দেবকীগর্ভে আবির্ভূত হন। পরে শ্রীকৃষ্ণের আদেশ অনুসারে যোগমায়া দ্বারা রোহিণীগর্ভে সঞ্চারিত হইয়াছিলেন॥ ৮৬—৯৪ ॥

ইতি। কলিযুগের দুই সহস্র বৎসর গত হইলে, বুদ্ধদেবের অবতার হয়। এই অবতারের মূর্ত্তি পাটল-(শ্বেতরক্ত-) বর্ণ, দ্বিভুজ এবং শিখাবর্জ্জিত।২১ যৎকালে সূত নৈমিষারণ্যে ভাগবত-কথা কীর্ত্তন করেন, তৎকালে বুদ্ধের অবতার হয় নাই। সম্প্রতি ধর্ম্মারণ্য-গ্রামে তাঁহার অবতার হইয়া গিয়াছে।২২

কল্কী।

শ্রীকল্কী ॥ ২৫ ॥ সেই প্রথমেই—"কলিযুগের অবসান সময়ে, যৎকালে নৃপতিগণ দস্যুপ্রকৃতি হইবে, তৎকালে জগৎপতি হরি, বিষ্ণুযশা-নামক ব্রাহ্মণ হইতে, কল্কি-নাম ধারণ-পূর্ব্বক আবির্ভূত হইবেন।"২৩ ইতি। যে বসুদেব পূর্ব্বে মনু এবং দশরথ হইয়াছিলেন, তিনিই বিষ্ণুযশা হইয়া আবির্ভূত হইবেন, ইহাই পদ্মপুরাণে কথিত আছে।২৪ এই কল্কির ঐশ্বর্য্যপরম্পরা ব্রহ্মাণ্ডপুরাণে বিস্তৃতরূপে বর্ণিত আছে। কোন কোন মহাত্মা প্রতি কলিতেই বুদ্ধ এবং কল্কির অবতার বলিয়া থাকেন।২৫

বৈবস্বত-মন্বন্তরে বামন অবধি কল্কিপর্য্যন্ত এই অষ্টসংখ্যক অবতার কথিত হইলেন।২৬ প্রতিকল্পে প্রায়ই এই সকল অবতার প্রাদুর্ভূত হইয়া থাকেন, এই নিমিত্ত এই পঞ্চবিংশতি অবতার 'কল্পাবতার' বলিয়া কথিত হন। (ব্রহ্মার এক দিনের নাম এক 'কল্প'।)২৭

॥ * ॥ [ইতি লীলাবতার-নিরূপণ।] ॥ * ॥

মন্বন্তরাবতার।

অনন্তর মন্বন্তরাবতার—সচরাচর তত্তন্মন্বন্তরীয় ইন্দ্রশক্রবিনাশ দ্বারা দেবগণের মধ্যে ভগবান্ মুকুন্দের যে ইন্দ্রসাহায্যকর আবির্ভাব, তাহাই 'মন্বন্তরাবতার'।১ যজ্ঞাদি-অবতারের

কল্পাবতার হইলেও যজ্ঞাদি মন্বন্তরাবতার কিরূপে?

কল্পাবতার-মধ্যে নিবেশ হওয়া উচিত হইলেও, সেই সেই মন্বন্তরকালপর্য্যন্ত পালন করায়, তাঁহাদিগকে মন্বন্তরাবতার বলিয়াও নির্দেশ করা হইয়াছে।২

---

কাহারও বা মতে কেবল বৈবস্বত-মন্বন্তরের অষ্টাবিংশ-চতুর্যুগীয় কলিতে বুদ্ধ ও কল্কীর অবতার হইয়া থাকে। ২৫—২৭ ॥

এই শ্লোকে মন্বন্তরাবতারের লক্ষণ নিরূপিত হইয়াছে ॥ ১ ॥

স্বায়ম্ভুবীয় প্রভৃতি চতুর্দ্দশ মন্বন্তরে যথাক্রমে 'যজ্ঞ' হইতে 'বৃহদ্ভানু' পর্য্যন্ত চতুর্দ্দশ অবতার নির্দ্দিষ্ট হইয়াছেন।[৩]

১। যজ্ঞ।

'যজ্ঞের' কথা পূর্ব্বেই লীলাবতার-মধ্যে নির্দ্দিষ্ট হইয়াছে, এই হেতু তাঁহার বিষয় এস্থানে আর লিখিত হইল না।[৪]

২। বিভু।

দ্বিতীয় স্বারোচিষীয়-মন্বন্তরে বিভু॥ ২॥ যথা অষ্টমস্কন্ধে—"বেদশিরানামক পিতা হইতে তুষিতা-নাম্নী জননীতে আবির্ভূত হইয়া, ভগবান্, 'বিভু' নামে বিখ্যাত হইয়াছিলেন।[৫] অষ্টাশীতিসহস্রসংখ্যক মুনিগণ, নিয়ম ধারণপূর্ব্বক সেই কৌমার-ব্রহ্মচারী ভগবান্ বিভুর নিকট ব্রহ্মচর্য্যব্রত শিক্ষা করিয়াছিলেন।"[৬]

৩। সত্যসেন।

তৃতীয় ঔত্তমীয়-মন্বন্তরে সত্যসেন॥ ৩॥ "ভগবান্ পুরুষোত্তম, ধর্ম্ম হইতে সুনৃতাতে সত্যব্রত-নামক দেবগণের সহিত প্রাদুর্ভূত হইয়া, 'সত্যসেন' এই নামে বিখ্যাত হইয়াছিলেন।[৭] তিনি ইন্দ্রের সখা হইয়া মিথ্যাপরায়ণ, দুঃশীল ও নিরঙ্কুশ যক্ষরাক্ষস এবং প্রাণি-পীড়ক ভূতগণকে বিনাশ করিয়াছিলেন।"[৮]

৪। হরি।

চতুর্থ তামসীয়-মন্বন্তরে হরি॥ ৪॥ "সেই তামস-মন্বন্তরে ভগবান্, হরিমেধা-নামক পিতা হইতে হরিণী-নাম্নী মাতাতে আবির্ভূত হইয়া, 'হরি' এই নামে বিশ্রুত হইয়াছিলেন। ইনি কুম্ভীর মুখ হইতে গজেন্দ্রকে মোচন করেন।"[৯] ইতি। সদাচারপরায়ণ সাধুগণ সর্ব্ববিধ অনিষ্ট বিনাশের নিমিত্ত প্রতিদিন প্রাতঃকালে এই গজেন্দ্র-বিমোচক হরিকে স্মরণ করিয়া থাকেন।[১০]

৫। বৈকুণ্ঠ।

পঞ্চম রৈবতীয়-মন্বন্তরে বৈকুণ্ঠ॥ ৫॥ "শুভ্র-নামা পিতা হইতে বিকুণ্ঠা-নাম্নী মাতাতে বৈকুণ্ঠ-নামা দেবগণের সহিত আবির্ভূত হইয়া, ভগবান্ স্বয়ংও 'বৈকুণ্ঠ' নামে অভিহিত হইয়াছিলেন।[১১] এই বৈকুণ্ঠ রমাদেবীকর্ত্তৃক প্রার্থিত হইয়া, তাঁহার প্রীতি-সাধনার্থ লোকনমস্কৃত বৈকুণ্ঠলোক কল্পনা করিয়াছিলেন।"[১২] ইতি। স্বসামর্থ্য

অন্যান্য লীলাবতার সেই সেই কল্পের মধ্যে আবির্ভূত হইয়া স্বপ্রয়োজন-সাধনানন্তর স্বলোকে গমন করিয়া থাকেন। মন্বন্তরাবতার স্ব-স্ব-মন্বন্তরাবসানে স্বলোকে গমন করেন॥ ২—২৪॥

দ্বারা, সর্ব্বব্যাপক এবং অব্যয়াত্মা অর্থাৎ নিত্য মহাবৈকুণ্ঠলোকের, সত্যলোকের উপরিভাগে প্রকাশ করাকে এস্থানে 'কল্পনা' বলা হইয়াছে।১৩

৬। অজিত।

ষষ্ঠ চাক্ষুষীয়-মন্বন্তরে অজিত॥ ৬॥ "সেই চাক্ষুষ-মন্বন্তরেও ভগবান্ জগদীশ্বর, বৈরাজ-নামা পিতা হইতে সম্ভূতি-নাম্নী জননীতে স্বাংশরূপে আবির্ভূত হইয়া, 'অজিত' নামে অভিহিত হইয়াছিলেন।১৪ এই অজিত, সমুদ্র-মন্থন করিয়া দেবগণের জন্য অমৃতাহরণ, এবং কূর্ম্মরূপে জলমধ্যে প্রবেশপূর্ব্বক ভ্রমমাণ মন্দরাচলকে পৃষ্ঠে ধারণ করিয়াছিলেন।"১৫ ইতি।

৭। বামন।

বৈবস্বত-মন্বন্তরাবতার 'বামনদেব' পূর্ব্বে লীলা-বতার-প্রকরণে পরিকীর্ত্তিত হইয়াছেন।

এক্ষণে, সাবর্ণি প্রভৃতি মন্বন্তরের ভাবী সপ্ত অবতারের বৃত্তান্ত কথিত হইতেছে।১৬

৮। সার্ব্বভৌম।

অষ্টম সাবর্ণীয়-মন্বন্তরে সার্ব্বভৌম॥ ৮॥ "হরি দেবগুহ্য-নামা পিতা হইতে সরস্বতী-নাম্নী মাতাতে 'সার্ব্বভৌম' নামে প্রাদুর্ভূত হইয়া, পুরন্দর-নামা ইন্দ্র হইতে স্বর্গরাজ্য আহরণ পূর্ব্বক বলিরাজকে অর্পণ করিবেন।"১৭

৯। ঋষভ।

নবম দক্ষসাবর্ণীয় মন্বন্তরে ঋষভ॥ ৯॥ 'আয়ুষ্মন্‌নামক পিতা হইতে অম্বুধারানাম্নী মাতাতে আবির্ভূত হইয়া, ভগবান্ 'ঋষভ'নামে অভিহিত হইবেন। অদ্ভুত-নামা ইন্দ্র তাঁহার উপার্জ্জিত ত্রিলোকী ভোগ করিবেন।"১৮

১০। বিষ্বক্‌সেন।

দশম ব্রহ্মসাবর্ণীয়-মন্বন্তরে বিষ্বক্‌সেন॥ ১০॥ "ভগবান্ বিশ্বজিৎ-নামা পিতা হইতে বিষূচী-নাম্নী জননীতে স্বাংশরূপে অবতরণপূর্ব্বক 'বিষ্বক্‌সেন' নামে অভিহিত হইয়া শম্ভু-নামা ইন্দ্রের সহিত সখ্যবিধান করিবেন।"১৯

১১। ধর্ম্মসেতু।

একাদশ ধর্ম্মসাবর্ণীয়-মন্বন্তরে ধর্ম্মসেতু॥ ১১॥ "হরি আর্য্যক-নামা পিতা হইতে বৈধৃতা-নাম্নী মাতাতে অংশরূপে অবতীর্ণ হইয়া, 'ধর্ম্মসেতু' নামে খ্যাতিলাভ করিয়া, লোকত্রয় পালন করিবেন।"২০

১২। সুধামা।

দ্বাদশ রুদ্রসাবর্ণীয়-মন্বন্তরে সুধামা॥ ১২॥ "হরি সত্যসহা-নামক পিতা হইতে সুনৃতা-নাম্নী মাতাতে অংশরূপে আবির্ভূত ও 'সুধামা' নামে অভিহিত হইয়া রুদ্রসাবর্ণি-মন্বন্তর পালন করিবেন।"২১

১৩। যোগেশ্বর।

ত্রয়োদশ দেবসাবর্ণীয়-মন্বন্তরে যোগেশ্বর॥ ১৩॥ "হরি দেবহোত্র-নামা পিতা হইতে বৃহতী-নাম্নী জননীতে অংশরূপে অবতরণপূর্ব্বক 'যোগেশ্বর' নামে বিখ্যাত হইয়া দেবরাজের কার্য্যসাধন করিবেন।"২২

১৪। বৃহদ্ভানু।

চতুর্দ্দশ ইন্দ্রসাবর্ণীয়-মন্বন্তরে বৃহদ্ভানু॥ ১৪॥ "হে মহারাজ! হরি, সত্রায়ণ নামা পিতা হইতে বিনতা-নাম্নী মাতাতে প্রাদুর্ভূত ও 'বৃহদ্ভানু' নামে বিখ্যাত হইয়া কর্ম্মসন্ততি বিস্তার করিবেন।২৩ ইতি।

মন্বন্তরাবতারসংখ্যা
১৪ – (১ যজ্ঞ। ১ বামন) ১২

লীলাবতার প্রকরণে যজ্ঞ এবং বামনের নির্দ্দেশ করা হইয়াছে। এস্থানে পুনর্ব্বার উভয়ের গণনা করিলে পুনরুক্তি হয়; অতএব মন্বন্তরাবতার সংখ্যায় দ্বাদশটি অভিহিত হইলেন।২৪

॥ ইতি মন্বন্তরাবতার। ॥ * ॥

---

যুগাবতার।

অনন্তর যুগাবতার।—বর্ণ এবং নাম দ্বারা হরি সত্যযুগে শুক্ল, ত্রেতায় রক্ত, দ্বাপরে শ্যাম এবং কলিতে কৃষ্ণ বলিয়া কথিত হইয়া থাকেন।২৫ সেই সেই মন্বন্তরাবতার, উপাসনা

---

এ স্থানে সাধারণ যুগাবতারের কথা বলা হইল। কিন্তু যুগবিশেষে ইহার ব্যতিক্রম হইয়া থাকে। প্রতিযুগেই সেই সেই মন্বন্তরাবতার যুগাবতার-রূপে প্রকট হইয়া যুগধর্ম্ম প্রবর্ত্তন করিয়া থাকেন। কিন্তু যে দ্বাপরে স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণ অবতরণ করেন, তৎকালে যেমন সেই যুগাবতার শ্রীকৃষ্ণে প্রবিষ্ট হন, তদ্রূপ যে কলিতে স্বর্ণকান্তি শ্রীকৃষ্ণচৈতন্য দেব অবতরণ করেন, তৎকালে সেই যুগের কৃষ্ণবর্ণ অবতার তাঁহাতেই প্রবিষ্ট হইয়া থাকেন। যে বৈবস্বত মন্বন্তরের অষ্টাবিংশ চতুর্যুগের দ্বাপরে কৃষ্ণাবতার হয়, সেই দ্বাপরের সন্নিকৃষ্ট কলিযুগের প্রারম্ভে চৈতন্যদেবের অবতার হইয়া থাকে। অতএব কলিযুগের প্রাসঙ্গিক যুগাবতারের কথাই কীর্ত্তন করিলেন॥ ২৫—২৭॥

'মন্বন্তরাবতার'ই যুগাবতার হইয়া থাকেন। বিশেষের নিমিত্ত সেই সেই মন্বন্তরের সত্যাদি-যুগে যথাক্রমে শুক্লাদিরূপে অবতরণ করিয়া থাকেন।২৬

অবতার-সংখ্যা। কল্পাবতার পঁচিশটি, মন্বন্তরাবতার দ্বাদশটি এবং যুগাবতার, চারিটি, সমুদায়ে একচত্বারিংশৎ অবতার কথিত হইয়াছেন।২৭

অতীত ও বর্ত্তমান কল্প। ব্রাহ্ম অবধি পাদ্ম পর্য্যন্ত কল্প, সহস্র সহস্রবার অতীত হইয়াছে। সম্প্রতি বর্ত্তমান এই কল্পের নাম 'শ্বেতবারাহ'।২৮

ব্রাহ্মকল্পের অবতার। ব্রাহ্মকল্পের প্রথম স্বায়ম্ভুব-মন্বন্তরে চতুঃসন ও নারদাদির এবং চাক্ষুষমন্বন্তরাদিতে নৃসিংহাদির অভিব্যক্তি হইয়াছে।২৯

মনু ও মন্বন্তরাবতারগণের প্রতিকল্পেই তুল্যনামতা। প্রতিকল্পে প্রায়ই মনুগণের স্বায়ম্ভুবাদি-নামে এবং মন্বন্তরাবতারগণের যজ্ঞাদি-নামে অভিব্যক্তি হইয়া থাকে।৩০ তথাহি শ্রীবিষ্ণুধর্ম্মোত্তরে শ্রীবজ্রের প্রশ্ন—"হে নৈষ্ঠিকব্রহ্মচারিন্! আপনি যে চতুর্দ্দশ মনুর নাম কীর্ত্তন করিলেন,

---

সত্য, ত্রেতা, দ্বাপর এবং কলি, এই চতুর্যুগকে দিব্যযুগ বলে। সহস্র চতুর্যুগে এক কল্প। এক কল্পের মধ্যে চতুর্দ্দশ মন্বন্তর হয়। ব্রহ্মার এক দিনে এক কল্প। কল্পান্তে যে প্রলয় হইয়া থাকে, তাহাকে ব্রহ্মার রাত্রি বলে। ইহারই নাম দৈনন্দিন প্রলয়। এইরূপ ত্রিংশৎ কল্পে ব্রহ্মার এক মাস; দ্বাদশ মাসে বৎসর, এবং পঞ্চাশৎ বর্ষে এক পরার্দ্ধ। এইরূপ দ্বি-পরার্দ্ধ কাল ব্রহ্মার পরমায়ু। দ্বি-পরার্দ্ধ কালের অবসানে প্রাকৃতিক প্রলয় ও ব্রহ্মার পরমপদ-প্রাপ্তি হইয়া থাকে। তখন সমস্ত প্রপঞ্চ প্রকৃতিতে বিলীন হইয়া যায়। ত্রিংশৎ কল্পের নাম, যথা—১ শ্বেতবরাহ, ২ নীললোহিত, ৩ বামদেব, ৪ গাথান্তর, ৫ রৌরব, ৬ প্রাণ, ৭ বৃহৎ, ৮ কন্দর্প, ৯ সত্য, ১০ ঈশান, ১১ ধ্যান, ১২ সারস্বত, ১৩ উদান, ১৪ গরুড়, ১৫ কৌর্ম্ম। ইহাকেই ব্রহ্মার পৌর্ণমাসী বলে। ১৬ নারসিংহ, ১৭ সমাধি, ১৮ আগ্নেয়, ১৯ বিষ্ণুজ, ২০ বংশ, ২১ সোমবংশ, ২২ ভাবন, ২৩ বৈকুণ্ঠ, ২৪ আর্চ্চিষ, ২৫ বল্মীকল্প, ২৬ বথান্তর, ২৭ বৈরাজ, ২৮ গৌরী, ২৯ মাহেশ্বর এবং ৩০ পিতৃকল্প। ইহাকেই ব্রহ্মার অমাবাস্যা বলে। প্রথম শ্বেতবারাহকল্পে ব্রহ্মার জন্ম হয়, এই জন্য তাহাকে ব্রাহ্মকল্পও বলিয়া থাকে। এইরূপ প্রথমপরার্দ্ধের অবসানে ভগবানের নাভিসরোবর হইতে এক লোকাত্মক পদ্ম উৎপন্ন হয়

ইঁহারাই কি প্রতিকল্পে জন্মগ্রহণ করেন, অথবা অন্য কোন মহাত্মগণ মনু হইয়া থাকেন? আমার এই সংশয় ছেদন করুন।"৩১ শ্রীমার্কণ্ডেয়ের উত্তর—"হে মহারাজ! এই চতুর্দ্দশ মনুই প্রতিকল্পে অভিব্যক্ত হইয়া থাকেন, এ বিষয়ে তুমি কোন সংশয় করিবে না।৩২ তুমি সকল কল্পকেই একরূপ জানিবে। তবে পরমেশ্বরের ইচ্ছায়, কখন বা কেহ কেহ কোন অংশে বিভিন্ন হইয়া থাকেন।"৩৩ ইতি।

অবতার অন্য এক প্রকারে চতুর্ব্বিধ।

আবেশ, প্রাভব, বৈভব ও পরাবস্থ ভেদে অবতার চতুর্ব্বিধ।৩৪

আবেশ।

তন্মধ্যে পূর্ব্বোক্ত রীতি অনুসারে (৪ পৃষ্ঠা) আবেশের লক্ষণ বুঝিতে হইবে। যেমন কুমার অর্থাৎ চতুঃসন, নারদ এবং বেণদেহজাত পৃথু প্রভৃতি।৩৫ যথা পদ্মপুরাণে—"ভগবান্ হরি, কুমার এবং নারদে আবিষ্ট হইয়াছেন।"৩৬ পুনশ্চ সেই পদ্মপুরাণেই—"শঙ্খচক্রধারী চতুর্ভুজ হরি, পৃথুরাজে আবিষ্ট হইয়াছিলেন।"৩৭ ইতি। সেই পদ্মপুরাণেই বলিয়াছেন, হরি পরশুরামে আবিষ্ট হইয়াছিলেন।৩৮ তথাহি—"হে দেবি! ভগবান্ হরির শক্ত্যাবেশাবতার মহাত্মা জমদগ্নিতনয় পরশুরামের চরিত্র তোমাকে বলিলাম।"৩৯ ইতি। বিষ্ণুধর্ম্মোত্তরে কল্কীরও আবেশাবতারত্ব পরিদৃষ্ট হইয়া থাকে।৪০ যথা—"ভগবান্ হরি, প্রত্যক্ষরূপে কলিযুগে সাধারণের দৃষ্টিগোচর হন না, কিন্তু সত্য, ত্রেতা এবং দ্বাপরযুগে প্রত্যক্ষরূপে দেখা দিয়া থাকেন, এই জন্য তিনি শাস্ত্রে 'ত্রিযুগ' নামে অভিহিত হইয়াছেন।৪১ কলিযুগের অবসানে ভগবান্ বাসুদেব, কল্কী-নামক বেদবেত্তা ব্রাহ্মণে প্রবেশ করিয়া জগৎ পালন করেন।৪২ হরি, কলিযুগে পূর্ব্বোৎপন্ন সেই সেই মহত্তম প্রাণিবর্গে প্রবেশপূর্ব্বক আপনার অভিপ্রেত কার্য্য সাধন করিয়া থাকেন।"৪৩

---

বলিয়া, পিতৃকল্পই পাদ্মকল্প নামে অভিহিত হইয়া থাকে। ব্রহ্মার বয়সের পূর্ব্বপরার্দ্ধ অতীত হইয়াছে। সম্প্রতি দ্বিতীয়পরার্দ্ধের প্রথম শ্বেতবারাহকল্প উপস্থিত॥ ২৮—৩২॥

কোন কোন বিষয় কোন কোন অংশে বিভিন্ন হইয়া থাকে, এতদ্দ্বারা ইহাই প্রতিপন্ন হইতেছে যে, কোন পুরাণাদির সহিত যদি কোন পুরাণাদির অনৈক্য লক্ষিত হয়, সে সকল 'ভিন্ন ভিন্ন কল্পের কথা' বলিয়া সকল বিরোধেরই পরিহার করিতে হইবে। এই সিদ্ধান্ত আশ্রয় করিলে আর কোন শাস্ত্রেরই পরস্পর বিরোধ থাকিবে না॥ ৩৩—৪২॥

বিষ্ণুধর্ম্মোত্তরের বচনানুসারে কলিযুগে স্বয়ংরূপাদির অবতার নাই, কেবল আবেশা-

ইতি। অতএব কুমার, নারদ, পৃথু, পরশুরাম এবং কল্কীকে যে 'অবতার' বলা হইয়াছে, সেটী ঔপচারিক অর্থাৎ গৌণ।৪৪

প্রাভব ও বৈভব।

অথ প্রাভব ও বৈভব।—যাঁহাদিগের রূপ হরি-স্বরূপ, কিন্তু যাঁহারা পরাবস্থ অপেক্ষা ন্যূন, তাঁহাদিগকে 'প্রাভব' ও 'বৈভব' বলে। শক্তি-প্রকাশের তারতম্য অনুসারেই ইঁহারা যথাক্রমে 'প্রাভব' ও 'বৈভব' নামে অভিহিত হন।৪৫

বতারই হইয়া থাকেন। কিন্তু সপ্তমস্কন্ধে ভক্তপ্রবর প্রহ্লাদ বলিয়াছেন, "ছন্নঃ কলৌ যদভবস্ত্রিযুগোঽথ স ত্বং।" তুমি কলিযুগে ছন্ন অর্থাৎ অন্যরূপাদি দ্বারা আচ্ছাদিত থাক বলিয়া, 'ত্রিযুগ' নামে অভিহিত হইয়া থাক। পুরাণান্তরে ভগবান্ বলিয়াছেন, "অহমেব কচিদ্‌ব্রহ্মন্! নিত্যং প্রচ্ছন্নবিগ্রহঃ। ভগবদ্ভক্তরূপেণ লোকান্ রক্ষামি সর্ব্বথা॥" হে ব্রহ্মন্! আমিই কখন প্রচ্ছন্ন-বিগ্রহ হইয়া ভগবদ্ভক্তরূপে সকল লোককে রক্ষা করিয়া থাকি। ছন্নরূপ লিঙ্গ (শব্দের ক্ষমতা) দ্বারা প্রহ্লাদের বাক্যের সহিত এই শ্লোকের একবাক্যতা করিলে, এই শ্লোকটীও কলিযুগ-বিষয়কই হইয়া উঠে। 'অহমেব' এই এব-শব্দ দ্বারা অংশাদির ব্যাবর্ত্তন করিলেন। অর্থাৎ স্বয়ংভগবান্ আমিই, অন্য কেহ নহেন। প্রচ্ছন্ন—অন্য রূপাদি দ্বারা আচ্ছন্ন হইয়াছে, বিগ্রহ—স্বরূপ, যাঁহার, তাঁহাকেই প্রচ্ছন্ন বিগ্রহ বলে। জীবের বিগ্রহ জীবের স্বরূপ হইতে পারে না। ঈশ্বরে দেহ ও দেহীর বিভাগ না থাকায়, তাঁহার দেহ তাঁহার স্বরূপ। 'কচিৎ' এই চিৎ-প্রত্যয়ের অর্থ অসাকল্য, অর্থাৎ চিৎ-প্রত্যয় দ্বারা সকল সময়ে নহে, কোন সময়বিশেষে, এইরূপ অর্থেরই প্রাপ্তি হইল। ইহা দ্বারা এই অর্থলাভ হইতেছে—আমি স্বয়ং ভগবান্ কোন কলিবিশেষে অর্থাৎ বৈবস্বত-মন্বন্তরের অষ্টাবিংশতি-চতুর্যুগীয় কলিতে প্রেয়সীকান্তিদ্বারা স্ব-স্বরূপকে আচ্ছাদিত করিয়া প্রপঞ্চের গোচর হইয়া থাকি। আবেশাবতারের স্বাভাবিক বিগ্রহ দর্শন করিলে যখন ঈশ্বর বলিয়া প্রতীতি হইতে পারে না, তখন আবার তাঁহাদিগের বিগ্রহকে 'প্রচ্ছন্ন' বলিবার প্রয়োজন কি? অতএব যে কলিযুগে বিদ্যুদ্গৌর শ্রীকৃষ্ণচৈতন্যদেব অবতরণ করেন, তৎকালে কৃষ্ণবর্ণ কলিযুগাবতার তাঁহাতে প্রবিষ্ট হইয়া থাকেন। বস্তুত বিষ্ণুধর্ম্মোত্তরাদির বচন সাধারণ কলিযুগের কথা, আর ভাগবতাদির বচন কলিবিশেষের কথা বলিয়াছেন। সামান্য ও বিশেষের মধ্যে বিশেষের প্রবলতা। অতএব বৈবস্বতমন্বন্তরের অষ্টাবিংশতি-চতুর্যুগীয় কলিযুগ ভিন্ন অন্য কলিতে স্বাংশাদি-অবতার না হইয়া কেবল আবেশাবতারই হইয়া থাকেন। অন্যথা গর্গ এবং করভাজনের বাক্যের সঙ্গতি থাকে না॥ ৪৩॥

বৈকুণ্ঠাদি হইতে স্বাংশাদির প্রপঞ্চে অবতরণকে মুখ্য অবতার বলে॥ ৪৪॥

প্রাভব দ্বিবিধ। শাস্ত্রদৃষ্টি দ্বারা দ্বিবিধ 'প্রাভব' দেখা যায়। তন্মধ্যে একপ্রকার 'প্রাভব' অল্পকালমাত্র অভিব্যক্ত থাকেন, অতএব তাঁহাদিগের কীর্ত্তিও লোকে বহুলরূপে বিস্তৃত হয় না। যেমন মোহিনী, হংস এবং শুক্লাদি যুগাবতার।৪৬ অন্যবিধ অর্থাৎ দীর্ঘকালস্থায়ী 'প্রাভব'গণ শাস্ত্রপ্রণয়নকর্ত্তা এবং প্রায় সকলের চেষ্টাই মুনিগণের ন্যায়। যেমন ধন্বন্তরি, ঋষভ, ব্যাস, দত্ত এবং কপিল।৪৭

বৈভব। কূর্ম্ম, মৎস্য, নর-নারায়ণ, বরাহ, হয়গ্রীব, পৃশ্নিগর্ভ, প্রলম্বনিহন্তা বলদেব এবং যজ্ঞাদি চতুর্দ্দশ মন্বন্তরাবতার, এই একবিংশতি অবতারকে 'বৈভবাবস্থ' বলে।৪৮—৪৯ এই একবিংশতির মধ্যে নবব্যূহ-মধ্যে কথিত যে বরাহ ও হয়গ্রীব, মন্বন্তরাবতারের মধ্যে প্রধানরূপে কথিত যে হরি, বৈকুণ্ঠ, অজিত এবং বামন, এই ছয় অবতার বৈভবাবস্থ হইলেও পরাবস্থ-সদৃশ।৫০—৫১

কতিপয় অবতারের ব্রহ্মাণ্ডমধ্যবর্ত্তী ধামসমূহ। ইঁহাদিগের মধ্যে কতিপয় অবতারের ব্রহ্মাণ্ডমধ্যে যে যে স্থানে যে যে ধাম বিরাজমান আছে, তত্তৎ-স্থান শাস্ত্রানুসারে লিখিত হইতেছে। বিষ্ণুধর্ম্মোত্তরাদির বাক্য তদ্বিষয়ে প্রমাণিত করিব।৫২ তথাহি—"সেই তলাতলের উপরিভাগে মহাতল। ইহার পরিমাণ তলাতল-সদৃশ এবং ভূমি রক্তবর্ণ। এই মহাতলে লক্ষ-যোজন-বিস্তৃত একটী উৎকৃষ্ট সরোবর আছে। এই স্থানে কূর্ম্মরূপী সাক্ষাৎ হরি বাস করিতেছেন।৫৩ ইহার উপরিভাগে রসাতল। রসাতলের পরিমাণ মহাতল-তুল্য। এই স্থানে তিনশত-যোজন-পরিমিত একটী অপূর্ব্ব সরোবর আছে। তাহাতে মৎস্যরূপী হরি বিরাজমান আছেন।৫৪ নর-নারায়ণ বদরিকাশ্রমে বাস করিয়া থাকেন।৫৫ নৃ-বরাহের বসতিস্থান মহর্লোক। তাঁহার বসতিস্থানের পরিমাণ ত্রিংশল্লক্ষ-যোজন।৫৬ 'শেষের' বসতিস্থান পঞ্চলক্ষযোজন-পরিমিত।৫৭ চতুষ্পাদ-বরাহের বসতিস্থান শেষস্থান-সদৃশ ও স্বয়ংপ্রভ। সকলের

---

প্রাভবে যে পরিমাণে শক্তির অভিব্যক্তি হয়, তদপেক্ষা বৈভবে অধিকপরিমাণে শক্তির প্রকাশ হইয়া থাকে॥ ৪৫—৪৯॥

বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন, অনিরুদ্ধ, নারায়ণ, নৃসিংহ, হয়গ্রীব, বরাহ এবং ব্রহ্মা, ইঁহাদিগকেই নবব্যূহ বলে॥ ৫০—৭০॥

নিম্নপ্রদেশে ব্রহ্মাণ্ড-সংলগ্ন, অতিমনোহর যে লোক আছে, ভগবান্ শ্বেত-বরাহ সেই স্থানে বাস করিয়া থাকেন।৫৮ তাহার উপরিভাগে গভস্তিতল-নামক অপর একটী লোক আছে। ইহার পরিমাণ শ্বেতবরাহলোক-সদৃশ এবং ভূমি পীতবর্ণ। এই স্থানে ভগবান্ হযগ্রীব বাস করিয়া থাকেন। তাঁহার দেহকান্তি শত শত চন্দ্রসদৃশ, এবং বিভূষণ স্বর্ণময়।৫৯ ব্রহ্মলোকের উপরিভাগে পৃশ্নিগর্ভের বাসস্থান।৬০ যে গোকুলাদির মধ্যে অঘরিপু শ্রীকৃষ্ণ বাস করেন, প্রলম্বারি বলদেবও সেই স্থানেই বাস করিয়া থাকেন।৬১ আর এই বলদেবেরই অংশভূত সঙ্কর্ষণ পাতালে বাস করিতেছেন। ইনি তালধ্বজ, এবং বাগ্মী অর্থাৎ সনকাদিকে ভাগবত শুনাইয়া থাকেন, ইঁহার কণ্ঠ বনমালায় বিভূষিত, ইনি মস্তকে রত্নপরম্পরায় উজ্জ্বলীকৃত বিচিত্র ফণাবলী ধারণ করিয়াছেন; ইনি হল, মুষল ও খড়্গ দ্বারা অলঙ্কৃত, এবং ইঁহার পরিধেয় নীলাম্বর।৬২ হরির লোক ব্রহ্মলোকের উপরিভাগে বিরাজমান।৬৩ মহাত্মা বিকুণ্ঠানন্দনের বসতিস্থান স্বর্গলোকে বিরাজিত, আর স্বয়ং যাহাকে প্রকটন করিয়াছেন, সেই বৈকুণ্ঠলোকও তাঁহার বসতিস্থান।৬৪ ভগবান্ অজিতের বসতিস্থান ধ্রুবলোক। মহাত্মা বামনের বসতিস্থান ভুবর্লোক।৬৫ ত্রিবিক্রমের বসতিস্থান তপোলোক, ব্রহ্মলোকস্থিত দিব্য নারায়ণাশ্রম এবং ব্রহ্মলোকের উপরিভাগে স্বনির্ম্মিত লোক।"৬৬ হরিবংশে দেবরাজ নারদকে এই লোকের কথা বলিয়াছেন।৬৭ তথাহি—"হে ভগবন্! ভগবান্ বিষ্ণু, পাদ-প্রহার দ্বারা আমার এই স্বর্গলোক ভগ্ন করিয়া, স্বর্গের উপরিতন লোকসকলে অপূর্ব্ব লোকপরম্পরা নির্ম্মাণ করিয়াছেন।"৬৮ ইতি।

**অবতারগণের পরব্যোমস্থ ধাম।**

শাস্ত্রে দেখা যায়, পরব্যোমধামে সকল অবতারেরই পরমাশ্চর্য্য বসতিস্থানসকল শোভমান হইতেছে।৬৯ তথাহি পদ্মপুরাণে—"সনাতন বৈকুণ্ঠভুবনে মৎস্য, কূর্ম্ম প্রভৃতি পরমোজ্জ্বল শুদ্ধসত্ত্বমূর্ত্তি নিখিল অবতার সর্ব্বদা বিরাজমান রহিয়াছেন।"৭০ ইতি।

॥ * ॥ [ ইতি অবতার ও অবতারগণের স্থান-নিরূপণ। ] ॥ * ॥

---

শ্রীকৃষ্ণের বদরীশাবতারত্ব ও উপেন্দ্রাবতারত্ব খণ্ডন।

অনন্তর যাঁহারা শাস্ত্রার্থের সম্যক্ বিচার না করিয়া আপাত-প্রতীত অর্থ গ্রহণ করেন, তাঁহাদিগের নিকটে শ্রীকৃষ্ণ; কোন স্থানে নর-ভ্রাতা নারায়ণের এবং কোন স্থানে উপেন্দ্রের অবতার বলিয়া প্রতীত হইয়া থাকেন।১ যথা স্কন্দপুরাণে—"হরির যে অংশদ্বয় নারায়ণ ও নর নামে অভিহিত হইয়া ধর্ম্মের পুত্ররূপে জন্মিয়াছিলেন, তাঁহারাই চন্দ্রবংশ প্রাপ্ত হইয়া, কৃষ্ণ এবং অর্জ্জুনরূপে প্রাদুর্ভূত হইয়াছেন।"২ শ্রীচতুর্থেও কথিত আছে—"ভগবান্ ক্ষীরাব্ধিপুতি হরির নারায়ণ ও নর নামক অংশদ্বয় পৃথিবীর ভার-হরণার্থ ভূর্লোকে আগমনপূর্ব্বক যদু ও কুরু বংশে কৃষ্ণদ্বয় অর্থাৎ বাসুদেব এবং অর্জ্জুন রূপে প্রাদুর্ভূত হইয়াছেন।"৩ এই মতের পোষক শ্রীদশমের পদ্য—"পুরাণ-ঋষি নরভ্রাতা নারায়ণ, শাস্ত্রোক্ত বিধি অনুসারে দেবর্ষি নারদকে পূজা এবং অমৃত-সদৃশ মধুর বাণী দ্বারা সম্ভাষণ করিয়া বলিয়াছিলেন, হে প্রভো! আমি আপনার সন্তোষার্থ কি করিব?"৪ ইতি। উপেন্দ্রাবতারত্ববিষয়ে

তদবতারবাদীর মতপোষক বচন।

উপক্রম, উপসংহার, অভ্যাস, অপূর্ব্বতা, ফল, অর্থবাদ এবং উপপত্তি, এই ষড়্বিধ লিঙ্গ ও অন্যান্য ন্যায়াদি দ্বারা যাঁহারা শাস্ত্রার্থের সম্যক্ বিচার করিতে অক্ষম, সেই সকল অকোবিদের নিকট শ্রীকৃষ্ণ, তত্তদবতার বলিয়া আপাততঃ প্রতীত হইলেও, যাঁহারা পূর্ব্বোক্ত প্রকারে শাস্ত্রার্থের সম্যক্ বিচার করিতে সমর্থ, সেই সকল সুকোবিদের নিকট স্বয়ংরূপ বলিয়াই নিশ্চিত হইয়া থাকেন। যে হেতু জন্মগুহ্যাধ্যায়ে সিদ্ধান্ত করিয়াছেন, "এতে চাংশকলাঃ পুংসঃ কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্" অর্থাৎ মৎস্য-কূর্ম্মাদি অবতারাবলী কেহ বা সর্ব্বোদশায়ীর অংশ, কেহ বা কলা, কিন্তু বিংশতিতম অবতারে যাঁহার নাম কীর্ত্তন করিয়াছি, সেই শ্রীকৃষ্ণ স্বয়ংভগবান্ অর্থাৎ পুরুষাদি অবতারের অংশী। ইহার সহিত সকল শাস্ত্রের একবাক্যতা করিয়া বিরুদ্ধরূপে প্রতীয়মান অন্যান্য বচনাবলীর অর্থান্তর করিয়া বিরোধ পরিহার করিতে হইবে। অন্যথা শাস্ত্র বিগীত-বচন হইয়া উঠেন॥ ১॥

বাস্তবার্থ।—শ্রীকৃষ্ণ এবং অর্জ্জুন, ধর্ম্মপুত্র নর-নারায়ণকে, পাইয়া—আত্মসাৎ করিয়া—আপনাতে প্রবেশ করাইয়া, চন্দ্রবংশে অবতীর্ণ হইয়াছিলেন। স্বয়ংভগবান্ অবতীর্ণ হইলে স্বাংশবর্গ যে তাঁহাতে প্রবিষ্ট হইয়া থাকেন, ইহা নির্ণীতই আছে। যদ্যপি কারিকা দ্বারা পরে বাস্তবার্থ বলিবেন, তথাপি সুগমার্থ এস্থানে বলা হইল॥ ২॥

বাস্তবার্থ।—হরির অংশ নারায়ণ এবং নর, দ্বাপরশেষে কৃষ্ণদ্বয়ে অর্থাৎ বাসুদেব ও অর্জ্জুনে, আগত অর্থাৎ প্রবিষ্ট হইয়াছিলেন॥ ৩

হরিবংশে ইন্দ্রের বচন, যথা—'হে মুনে! আমি পূর্ব্বে যে যজ্ঞভাগ বিষ্ণুকে অর্পণ করিতাম, সেই যজ্ঞভাগ এই কৃষ্ণকেই দান করিয়াছি। হে নারদ! আমি স্নেহবশত শ্রীকৃষ্ণকে কনিষ্ঠ ভ্রাতা ( বামন ) বলিয়া জানি।"৫ ইতি। শ্রীকৃষ্ণ নরভ্রাতা নারায়ণ ও উপেন্দ্রের অবতার, এরূপ সিদ্ধান্ত শাস্ত্রবিরুদ্ধ। যে হেতু, নারায়ণ ও উপেন্দ্র অংশরূপে এবং শ্রীকৃষ্ণ পরাবস্থরূপে শাস্ত্রে কথিত হইয়াছেন।৬ "এতে চাংশকলাঃ" ইত্যাদি শ্লোক দ্বারা বদরীপতি নারায়ণকে অংশ বলিয়া সিদ্ধান্ত করিবেন, আর হরিবংশে উপেন্দ্রকে স্পষ্টই অংশাবতার বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।৭ তথাহি ইন্দ্রের প্রতি নারদের উক্তি—"পূর্ব্বকালে অদিতি তপস্যাদ্বারা পরমাত্মা বিষ্ণুকে আরাধনা করেন। ভগবান্, অদিতির আরাধনায় পরিতুষ্ট হইয়া তাঁহাকে বরপ্রদানে উদ্যত হইলে, তিনি বলিয়াছিলেন, সুরোত্তম! আমি তোমার সদৃশ পুত্র ইচ্ছা করি।৮ তখন বিষ্ণু বলিলেন, লোকে আমার সদৃশ অপর কোন পুরুষ নাই। অতএব আমিই অংশরূপে তোমার পুত্র হইব।"৯ ইতি। অনন্তর শ্রীকৃষ্ণের পরাবস্থভাব অগ্রে সুস্পষ্টরূপে পরিকীর্ত্তিত হইবে। শাস্ত্রে সম্পূর্ণাবস্থকে 'পরাবস্থ' বলিয়া নির্ণয় করিয়াছেন। যে হেতু শ্রীকৃষ্ণ পরাবস্থাপন্ন, সেই হেতু তাঁহাকে বদরীপতি নারায়ণ ও উপেন্দ্রের অংশ বলিয়া স্থাপন করা অত্যন্ত অসঙ্গত।১০ এতদ্ভিন্ন পূর্ব্বোক্ত বচনপরম্পরার অর্থের বিভিন্ন গতি অর্থাৎ পরাবস্থপরতা দেখিতে পাওয়া যায়।১১ তন্মধ্যে "ধর্ম্মপুত্রৌ" ইত্যাদি শ্লোকের কারিকা।—সেই স্বয়ং শ্রীকৃষ্ণ এবং অর্জ্জুন, নর ও নারায়ণকে, পাইয়া—আত্মসাৎ করিয়া, চন্দ্রবংশে প্রকটতাকে, গত—প্রাপ্ত, হইয়াছেন।১২ "তাবিমৌ" ইত্যাদি শ্লোকের কারিকা।—কর্ত্তৃভূত হরির অংশ নারায়ণ ও নর, এই দ্বাপরযুগের অবসানে, কর্ম্মভূত শ্রীকৃষ্ণ এবং অর্জ্জুনকে, আগত—প্রাপ্ত, হইয়াছেন। অর্থাৎ নারায়ণ ও নর দ্বাপরান্তে শ্রীকৃষ্ণ এবং অর্জ্জুনে প্রবেশ করিয়াছেন।১৩ "সংপূজ্য" ইত্যাদি

তন্মতের খণ্ডন আরম্ভ।

পরাবস্থের সংক্ষিপ্ত লক্ষণ।

সেই সেই বচনের বাস্তবার্থ।

বাস্তবার্থ।—পুরাণ ঋষি—বেদের উপদেষ্টা, এবং নরসখ—নরের সহিত বিহরণশীল, নারায়ণ অর্থাৎ পুরুষত্রয়ের আশ্রয় শ্রীকৃষ্ণ, ক্ষত্রলীলায় আবিষ্ট হইয়া, ঋষিবর্য্য নারদকে বিধিপূর্ব্বক পূজা, ও পরিমিত বাক্য দ্বারা সম্ভাষণ পূর্ব্বক বলিয়াছিলেন॥ ৪॥

ইন্দ্র, অজ্ঞতা ও মাৎসর্য্যবশত ঐই বাক্য বলায়, ইহার বাস্তবার্থ কথিত হয় নাই॥ ৫—১৪।

শ্লোকের কারিকা।—কল্পের আদিতে ব্রহ্মাকে বেদ উপদেশ করায়, যিনি পুরাণ-ঋষি বলিয়া কথিত; নার অর্থাৎ সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন, এবং অনিরুদ্ধ এই ত্রিবিধ পুরুষের আশ্রয় হওয়ায়, যিনি নারায়ণ বলিয়া উক্ত; আর নরের অর্থাৎ মর্ত্ত্য-লোকের সহচর হওয়াতে যিনি নর-সখা বলিয়া কথিত হইয়াছেন; সেই শ্রীকৃষ্ণ মর্ত্ত্যধর্ম্মের অনুকরণ করিয়া, নারদকে পূজা করিয়াছিলেন। যদ্যপি শ্রীকৃষ্ণ স্বাংশ নারায়ণরূপে নারদের গুরু, তথাপি ক্ষত্র-লীলার অনুসরণ করিয়া তাঁহার পূজা করিয়াছিলেন।১৪ "ঐন্দ্রম্" ইত্যাদি শ্লোকের কারিকা।—ইন্দ্র অজ্ঞতা এবং মাৎসর্য্যের অনুবর্ত্তী হইয়া, এই কথা বলিয়াছিলেন।

স্বসিদ্ধান্তস্থাপন।

এই সকল কারণে শ্রীকৃষ্ণ, বদরীপতি নারায়ণ এবং উপেন্দ্রের অবতার, এ কথা কোনরূপেই সম্ভাবিত হইতে পারে না।১৫

পরাবস্থ।

অথ পরাবস্থ। যথা পাদ্মে—"নৃসিংহ, রাম এবং কৃষ্ণে পরিপূর্ণভাবে ষাড়্গুণ্য বিদ্যমান আছে। যেমন প্রদীপ হইতে প্রদীপান্তরের উৎপত্তি হইলেও সকল প্রদীপই সমান-ধর্ম্মাবলম্বী, তদ্রূপ স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণ হইতে রাম ও নৃসিংহের অভিব্যক্তি হইলেও, এই তিনই ষাড়্গুণ্যের পরাবস্থাপন্ন।"১৬ ইতি।

নৃসিংহ।

তন্মধ্যে শ্রীনৃসিংহ।—"যিনি প্রহ্লাদের হৃদয়ে আনন্দঘনরূপে বিরাজমান, এবং ভক্তবৃন্দের অবিদ্যা-বিদারক, যাঁহার অঙ্গকান্তি শারদীয়চন্দ্রসদৃশ, সেই সিংহাস্য হরিকে বন্দনা করি।"১৭ "যাঁহার তুণ্ডাগ্রে সরস্বতী নৃত্য করিতেছেন, বক্ষঃস্থলে স্বর্ণরেখারূপে লক্ষ্মী অবস্থিত এবং হৃদয়ে অত্যূর্জ্জিত সর্ব্বজ্ঞতাশক্তি দেদীপ্যমানা, আমি সেই নৃসিংহ—

এতাদৃশ অজ্ঞতা ও মাৎসর্য্য-পরিপূরিত বাক্য তত্ত্বনির্ণায়ক হইতে পারে না॥ ১৫॥

ঐশ্বর্য্য (প্রভাবাতিশয়), বীর্য্য (মণি, মন্ত্র এবং মহৌষধের ন্যায় অচিন্ত্যপ্রভাব), যশঃ (সদ্গুণশালী বলিয়া বিখ্যাতি), শ্রী (সর্ব্ববিধসম্পত্তি), জ্ঞান (সর্ব্বজ্ঞতা), বৈরাগ্য (প্রপঞ্চে অনাসক্তি), এই ছয় গুণকে ষাড়্গুণ্য বলে। তিনেতেই সমভাবে ষাড়্গুণ্যের পরিপূর্ত্তি বলিলেও, উত্তরোত্তর ষাড়্গুণ্যপূর্ত্তির আধিক্য আছে। এক দীপ হইতে নানা দীপের উৎপত্তি হইলেও, যেমন মূল দীপের প্রাধান্য আছে; তদ্রূপ শ্রীকৃষ্ণ হইতে অবতারান্তরের অভিব্যক্তি হওয়ায়, স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণে ভগবত্তার আধিক্য থাকিবে। বস্তুত সাধারণ প্রতীতি অনুসারে এই শ্লোক বলিয়াছেন॥ ১৬ ২৪॥

দেবকে ভজনা করি।"[১৮] "যাঁহার গম্ভীর গর্জনোদ্যম, বিধাতাকে স্তম্ভিত করিয়াছিল, দেবর্ষি নারদ, মহারাজ যুধিষ্ঠিরের নিকট সেই স্তম্ভপুত্র নৃসিংহদেবের অমর্ষ বর্ণন করিয়াছিলেন।"[১৯] যথা শ্রীসপ্তমে—"সেই নৃসিংহদেবের শটা দ্বারা আহত হইয়া জলদাবলী বিশীর্ণ, নেত্রজ্যোতির্দ্বারা গ্রহগণ হতপ্রভ, এবং নিশ্বাসবায়ু দ্বারা জলনিধিসমূহ বিক্ষোভিত হইয়াছিল। আর তাক্রোশ-শব্দ শ্রবণ করিয়া দিগ্‌গজগণ ভয়ে স্বস্ব দিক্ পরিত্যাগ করিয়াছিল।[২০] তাহার শটার আঘাতে বিক্ষিপ্ত হইয়া বিমানাবলী আকাশমার্গকে সঙ্কুলিত করিয়াছিল। পাদাপীড়িত হইয়া পৃথিবী স্বস্থানভ্রষ্টা, বেগদ্বারা ভূধরগণ উৎপতিত এবং অঙ্গজ্যোতির্দ্বারা আকাশ ও দিক্‌সকল নিস্তেজ হইয়াছিল।"[২১] ইতি। "সিংহ যেমন অন্যের নিকট উগ্রমূর্ত্তি হইয়াও স্বীয় সন্তানগণের নিকট সর্ব্বদা অনুগ্র, তদ্রূপ এই নৃসিংহ অন্যের নিকট উগ্র হইয়াও স্বীয় ভক্তের নিকট সর্ব্বদাই অনুগ্র।"[২২] এই নৃসিংহদেবের পরমানন্দময় মহিমা নৃসিংহতাপনীগ্রন্থে সুব্যক্ত রহিয়াছে।[২৩] জনলোক এবং সর্ব্বোপরি বিরাজমান বিষ্ণুলোক অর্থাৎ পরব্যোম, এই নৃসিংহদেবের আবাসস্থান।[২৪]

রাঘবেন্দ্র।

শ্রীরাঘবেন্দ্র।—অশেষ মাধুর্য্য এবং সদ্‌গুণরাশির বহুলরূপে অভিব্যক্তি হওয়ায়, নৃসিংহদেব হইতে রঘুদেবে ষাড়্‌গুণ্যপূর্ত্তির আধিক্য আছে।[২৫] পাদ্মে—"যিনি মৃত্যুঞ্জয়ের শরাসন ভঞ্জন করিয়াছিলেন, এবং যিনি জানকী-হৃদয়ের আনন্দপ্রদ-চন্দন-স্বরূপ, সেই সর্ব্বেশ্বর রঘুনন্দনকে বন্দনা করি।"[২৬] রামার্চ্চনচন্দ্রিকাগ্রন্থে এই রঘুনাথের জন্মোৎসব বর্ণিত আছে।[২৭] যথা—

শ্রীরামের জন্মপত্রী।

"যৎকালে সূর্য্য, মঙ্গল, বৃহস্পতি, শুক্র এবং শনি, এই পাঁচ গ্রহ, স্ব স্ব উচ্চস্থানে অর্থাৎ মেষ, মকর, কর্কট, মীন এবং তুলার দশমাদি অংশে যথাক্রমে অবস্থিত; বৃহস্পতি চন্দ্রের সহিত কর্কটরাশিগত এবং সূর্য্য মেষরাশিগত হইয়াছিলেন, তৎকালে, যাঁহার বৈভব লোকাতীত, সেই অনির্ব্বচনীয় কোন মুখ্য তেজ, রাক্ষসকুলরূপ কাষ্ঠরাশিকে

---

নৃসিংহে প্রভাবাতিশয়ের এবং রঘুনাথে মাধুর্য্যাতিশয়ের আবিষ্কার হওয়ায়, নৃসিংহ হইতে শ্রীরামে ভগবত্তার আধিক্য আছে॥ ৫—২৭॥

দশমাদি অংশে—অর্থাৎ রাশিমাত্রকে ত্রিশ ভাগ করিয়া মেষের দশমাংশে সূর্য্য, মকরের

দগ্ধ করিবার জন্য, অতিপবিত্র অযোধ্যারূপ অরণি হইতে আবির্ভূত হইয়াছিলেন।"২৮ একাদশে—"হে ধর্ম্মিষ্ঠ! যে চরণ, পিতা দশরথের আজ্ঞায়, অন্যের সুদুস্ত্যজ ও দেবগণেরও অভীপ্সিত রাজলক্ষ্মীকে পরিত্যাগ করিয়া অরণ্যে গমন করিয়াছিলেন, এবং প্রেয়সী সীতাদেবীর অভীষ্ট কনকমৃগে অনুধৃত হইয়াছিলেন, হে, পুরুষোত্তম! তোমার সেই চরণারবিন্দ বন্দনা করি।"২৯ শ্রীনবমে—"যিনি ব্রহ্মাদি-দেবগণের প্রার্থনায় লীলাময়ী তনু প্রপঞ্চ-গোচর করিয়াছিলেন, এবং যাঁহার অধিক ও সমান নাই, সেই রঘুপতির, অস্ত্র দ্বারা রাক্ষসকুল-সংহার এবং সমুদ্রে সেতুবন্ধন, কীর্ত্তিমধ্যে পরিগণিত হইতে পারে না। আর শত্রু-বিনাশের নিমিত্ত বানরগণ কি সেই রঘুপতির সহায় হইতে পারে? অর্থাৎ সে কেবল তাঁহার বিনোদনমাত্র।৩০ মার্কণ্ডেয় প্রভৃতি ঋষিগণ, পুণ্যশ্লোক-নরপতি-সভায়, অদ্যাপি যাঁহার দিগন্তব্যাপী এবং পাপঘ্ন যশোরাশি গান করিয়া থাকেন, আর ত্রিদিবপতি ও বসুধাধিপতিগণের কিরীট-সমূহ যাঁহার চরণারবিন্দযুগলের পরিচর্য্যা করে, আমি সেই রঘুপতির শরণ লইলাম।"৩১ ইতি। এই দুই শ্লোকের কারিকা।—তন্মধ্যে "আত্তলীলাতনোঃ" ইহার ব্যাখ্যা।—আত্ত—প্রকটিত, লীলাতনু—লীলাময়ী তনু; যিনি লীলাময়ী তনুকে প্রকটিত করিয়াছেন। "অধিকসাম্যবিমুক্তধাম্নঃ"—সাম্য—সম (সম-শব্দের উত্তর স্বার্থে ষ্যঞ্ প্রত্যয় দ্বারা সাম্যপদ নিষ্পন্ন হইয়াছে), ধাম—স্বরূপ। যাঁহার ধাম অধিক এবং সম রহিত, অর্থাৎ কুত্রাপি যাঁহার অধিক এবং সমান নাই। ইহা দ্বারা যাঁহার মাহাত্ম্য সর্ব্বাধিক, ইহাই নিশ্চয় হইল।৩২ "নাকপাল" ইত্যাদির ব্যাখ্যা।—নাকপাল—ইন্দ্রাদিদেবতা। বসুপ—বসুধাধিপ।৩৩ বিষ্ণু-ধর্ম্মোত্তরে রাম, লক্ষ্মণ, ভরত এবং শত্রুঘ্নকে যথাক্রমে বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন এবং অনিরুদ্ধের অবতার বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।৩৪ পদ্মপুরাণে রামকে নারায়ণ এবং লক্ষ্মণাদিকে যথাক্রমে শেষ, চক্র এবং শঙ্খ বলিয়া কীর্ত্তন করিয়াছেন।৩৫ এই রাঘবেন্দ্রের বসতিস্থান, মধ্যদেশস্থিত অযোধ্যাপুরী এবং মহাবৈকুণ্ঠলোক।৩৬

তৃতীয় অংশে মঙ্গল, কর্কটের অষ্টাবিংশ অংশে গুরু, মীনের সপ্তবিংশ অংশে শুক্র এবং তুলার বিংশ অংশে শনি থাকিলে॥ ২৮—৩৪॥

কোন কল্পে বাসুদেবাদি, কোন কল্পে বা নারায়ণাদি, রামাদিরূপে অবতীর্ণ হইয়াছিলেন, এইরূপে উভয় শাস্ত্রের বিরোধ পরিহার করিতে হইবে॥ ৩৫—৩৭॥

শ্রীকৃষ্ণ।

শ্রীকৃষ্ণ। বিল্বমঙ্গলে—"পদ্মনাভের সর্ব্বমঙ্গলপ্রদ বিবিধ অবতার থাকুন, কিন্তু কৃষ্ণ ভিন্ন এমন কেহই বা আছেন, যিনি লতা পর্য্যন্তকেও প্রেম দান করিয়া থাকেন।"৩৭ পারমৈশ্বর্য্য এবং মাধুর্য্যামৃতের অলৌকিক সমুদ্র এই দেবকীনন্দনের পরিচয় অগ্রে প্রদান করিব।৩৮ ব্রজ, মধুপুর, দ্বারকা ও গোলোক, এই চারি স্থানে তাঁহার বাস, ইহা পুরাণাদিতে প্রসিদ্ধ আছে।৩৯

নৃসিংহ ও রাঘবেন্দ্রের সহিত শ্রীকৃষ্ণের সমতা নিবাসার্থ বিষ্ণুপুরাণীয় প্রক্রিয়া।

যদি বল, পূর্ব্বোক্ত বাক্য দ্বারা রাম ও নৃসিংহের সহিত শ্রীকৃষ্ণের সমতা হইয়া উঠিল। এই আশঙ্কা-পরিহারার্থ এই স্থানে বিষ্ণুপুরাণের প্রক্রিয়া দেখাই-তেছি।৪০ সেই বিষ্ণুপুরাণে চতুর্থ অংশে মৈত্রেয়-প্রশ্ন—"হিরণ্যকশিপুর এবং রাবণের দেহে বিষ্ণুকর্ত্তৃক নিহত হইয়া, যে দৈত্য দেবগণেরও দুর্লভ ভোগ লাভ করিয়াছিল, কিন্তু মুক্তি লাভ করিতে পারে নাই, সেই দৈত্য আবার শিশুপাল-দেহে কি করিয়া শাশ্বত শ্রীকৃষ্ণে সাযুজ্য লাভ করিল?"৪১-৪২ শ্রীপরাশরের উত্তর—"অখিললোকের সৃষ্টিস্থিতি-সংহারের কর্ত্তা ভগবান্, দৈত্যেশ্বরের বধার্থ অলৌকিক শরীর গ্রহণপূর্ব্বক নৃসিংহমূর্ত্তির আবিষ্কার করিয়াছিলেন। তৎকালে হিরণ্যকশিপুর নৃসিংহদেবে 'ইনি বিষ্ণু' এই বুদ্ধি না হইয়া, কোন পুণ্যরাশিসমুদ্ভূত প্রাণিবিশেষ বলিয়া মনে হইয়াছিল। রজোগুণের উদ্রেকবশতঃ মৃত্যু-সময়ে তাঁহার রূপ চিন্তা করিতে পারে নাই, কেবল তাঁহার হস্তে বিনিপাতনফলে, রাবণ-দেহে ত্রৈলোক্য-সুদুর্লভ নিরতিশয় ভোগসম্পত্তি লাভ করিয়াছিল।৪৩ এই হেতু সেই অনাদি-নিধন পরব্রহ্ম ভগবান্‌কে, মনোবৃত্তির বিষয় করিতে না পারায়, তাহার মন তাঁহাতে বিলীন হইতে পারে নাই।৪৪ রাবণ-দেহে কামপরতন্ত্রতাহেতু জানকীতে আসক্তচিত্ত হইয়া, দাশরথিরূপে প্রকট ভগবানের রূপ দর্শনমাত্রই করিয়াছিল। কিন্তু মরণ-সময়ে শ্রীরামে বিষ্ণু-বুদ্ধি না হইয়া, তাহার অন্তঃকরণে কেবল মনুষ্যবুদ্ধিই উদিত হইয়াছিল। পুনর্ব্বার শ্রীরামহস্তে বিনিপাতমাত্রের ফলে শিশুপাল-দেহে অখিলভূমণ্ডলের শ্লাঘনীয় চেদিরাজবংশে জন্ম এবং অপ্রতিহত

নৃসিংহদেবে ঐশ্বর্য্যাধিক্য, শ্রীরামে মাধুর্য্যাধিক্য, কিন্তু শ্রীকৃষ্ণে ঐশ্বর্য্য ও মাধুর্য্য তুল্যরূপে বিরাজমান, এই নিমিত্ত শ্রীকৃষ্ণে ভগবত্তার অতিশয় প্রকটিত আছে॥ ৩৮—৪৮॥

ঐশ্বর্য্য লাভ করিয়াছিল।৪৫ কিন্তু সেই শ্রীকৃষ্ণে বাসুদেবাদি সমস্ত ভগবন্নামের হেতু বিদ্যমান রহিয়াছিল, অর্থাৎ শিশুপাল সেই সকল নাম দ্বারা শ্রীকৃষ্ণকে 'বিষ্ণু' বলিয়া নিশ্চয় করিয়াছিল। বহুজন্ম পর্য্যন্ত ভগবানকে বিদ্বেষ করায়, তাহার চিত্তে সেই বিদ্বেষই বর্দ্ধিত হইয়াছিল। অতএব অনবরত বৈরানুবন্ধবশতঃ নিন্দা-তর্জ্জনাদিতে সেই সকল ভগবন্নামের উচ্চারণ করিত। আর বদ্ধমূল বৈরের প্রভাবে অটন, ভোজন, স্নান, উপবেশন ও শয়নাদি ভিন্ন ভিন্ন অবস্থায় কোন অবস্থাতেই, প্রফুল্ল-পদ্মপত্র-সদৃশ অমল-লোচনযুগলে রমণীয়, সাতিশয় উজ্জ্বল পীতবসনবিশিষ্ট, দীপ্যমান কিরীট, কেয়ূর ও বলয় দ্বারা সুশোভিত, সুবলিত ও আয়ত চতুর্ভুজ-ভূষিত, শঙ্খ, চক্র, গদা এবং পদ্ম দ্বারা অলঙ্কৃত, সেই ভগবদ্রূপ, কিছুতেই শিশুপালের কৃষ্ণাবিষ্ট চিত্ত হইতে অপসৃত হয় নাই।৪৬ অনন্তর আক্রোশাদিতে, সেই নামের উচ্চারণ এবং সেই রূপের ধ্যান করিতে করিতে, অন্তসময়ে দ্বেষাদি-জনিত অপরাধ ক্ষালিত করিয়া নিজ বিনাশের জন্য ভগবৎ-প্রক্ষিপ্ত সুদর্শন-চক্রের কিরণমালায় উজ্জ্বলীকৃত অক্ষয়-তেজোরূপ, পরব্রহ্ম ভগবৎস্বরূপ দর্শন করিয়াছিল।৪৭ ভগবৎস্মরণপ্রভাবে যাহার সমস্ত কর্ম্মবন্ধ ভস্মীভূত হইয়াছে, সেই শিশুপাল, তৎক্ষণাৎ ভগবৎপ্রেরিত সুদর্শন দ্বারা ব্যাপাদিত হইয়া, তৎসমীপে উপস্থান পূর্ব্বক তাঁহাতে সংশ্লিষ্ট হইয়াছিল।৪৮ হে মৈত্রেয়! তুমি যাহা আমাকে জিজ্ঞাসা করিয়াছিলে, সে সকল প্রশ্নের এই প্রত্যুত্তর দিলাম। বৈরানুবন্ধেও এই ভগবান্ শ্রীকৃষ্ণকে কীর্ত্তন ও স্মরণ করিয়া যখন সুরাসুরের দুর্লভ ফল লাভ করিতে পারা যায়, তখন ভক্তিমানেরা যে সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট গতি লাভ করিবেন, তাহাতে আর সংশয় কি?"৪৯ ইতি। সেই দুই দৈত্য

বিষ্ণুপুরাণোক্ত শিশুপালাদি অসুর, ভগবৎপার্ষদ জয় বিজয় নহেন।

পূর্ব্বে ভগবৎপার্ষদ জয় ও বিজয় ছিলেন, পরাশর এ কথা না বলিয়া, তাহাদিগের তিনবার জন্ম হইয়াছিল, এই মাত্রই বলিয়াছেন।৫০ অতএব সেই ভগবৎপার্ষদদ্বয় যে, সকল কল্পে অসুর হইয়া জন্মগ্রহণ করেন, ইহা পরাশরের

নৃসিংহ এবং রামে তাদৃশী শক্তির অভিব্যক্তি ছিল না, যদ্দ্বারা নাম শুনিয়া সাধারণের তাঁহাতে বিষ্ণুবুদ্ধি এবং রূপ দর্শন করিয়া চিত্ত আবিষ্ট হইতে পারে। কিন্তু শ্রীকৃষ্ণে এতাদৃশী মোক্ষজনিকা মনোরঞ্জনা শক্তির অভিব্যক্তি আছে, যাহাতে নামশ্রবণ ও রূপদর্শন মাত্রই তাঁহাতে চিত্তের আবেশ এবং মরণসময়ে দর্শনমাত্রই সাধারণের মুক্তি হইতে পারে॥ ৪৯॥ ৫০॥

অভিপ্রেত নহে। তাহা না হইলে, প্রতি কল্পেই ভগবৎপার্ষদের পতন হয়, এ কথা বড়ই অসঙ্গত।৫১ পরাশর, যে গদ্যদ্বারা মৈত্রেয়ঋষির প্রশ্নের প্রত্যুত্তর প্রদান করিয়াছেন, এক্ষণে শ্লোক দ্বারা তাহারই সংক্ষিপ্ত বিবরণ লিখিতেছি।৫২ ভগবান্ যে অলৌকিক নৃসিংহ-রূপের আবিষ্কার করিয়াছিলেন, তাঁহাতে হিরণ্য-কশিপুর বিষ্ণুবুদ্ধি হয় নাই, কিন্তু কোন পুণ্যরাশি-সমদ্ভূত প্রাণিবিশেষ বলিয়া নিশ্চয় হইয়াছিল। উদ্রিক্ত রজোগুণের প্রভাবে বুদ্ধি বিক্ষিপ্ত হওয়ায় 'ইহা একটী তেজস্বী প্রাণী' এইরূপ ভাবনাবশত, অন্তসময়ে সেই রূপের চিন্তা করিতে পারে নাই। সুতরাং সেই রজোভাব-সংসর্গে কেবল নৃসিংহ-হস্তে মরণ জনিত, সর্ব্বোত্তম এবং সুদুর্লভ ভোগসম্পত্তি রাবণ-দেহে লাভ করিয়াছিল।৫৩—৫৫ বিষ্ণু বলিয়া নিশ্চয় এবং অতিশয় বিদ্বেষের অভাব বশত, তাঁহাতে আবেশ-সন্ততি হইতে পারে নাই। বেণরাজ প্রভৃতির ন্যায় আবেশরহিত দ্বেষ কেবল নরকের কারণই হইয়া থাকে।৫৬ কিন্তু, রাবণ-দেহে তাদৃশ সম্পত্তি লাভ যে কেবল নৃসিংহদেবের হস্তে মরণের ফল, ভগবানের অসাধারণ গুণপরম্পরা স্মরণ করিয়া, ইহাই গদ্যস্থ 'এব'শব্দ দ্বারা প্রকাশ করিয়াছেন।৫৭ অত্যন্ত আবেশ না হইলে নিন্দাদিজনিত দোষরাশির শান্তি হইতে পারে না। দোষক্ষয় না হইলেও ভগবানের শুদ্ধস্বরূপ অনুভবের বিষয় হয় না।৫৮ অতএব পরব্রহ্ম ভগবান্ নৃসিংহদেব সম্মুখে প্রকট থাকিতেও, হিরণ্যকশিপু তাঁহাতে সাযুজ্য

বিষ্ণুপুরাণীয় গদ্যের ব্যাখ্যা।

ভগবানের যেমন সিসৃক্ষাবৃত্তি আছে, তেমন যুযুৎসাবৃত্তিও রহিয়াছে। ক্রীড়াকৌতুকী মহারাজ, প্রতিকূলভাবাপন্ন ক্রীড়কের সহিত সর্ব্বদা ক্রীড়া করিয়া থাকেন; যৎকালে ক্রীড়কেরা উপস্থিত না থাকেন, তৎকালে স্বীয় পার্ষদবৃন্দকে প্রতিদ্বন্দ্বী করিয়া, তাঁহাদিগের সহিতই ক্রীড়াকৌতুক সম্পাদন করেন, এবং তাঁহারাও প্রতিকূলভাবাবিষ্ট হইয়া ক্রীড়া করিয়া মহারাজের সন্তোষবিধান করেন। তদ্রূপ যখন ভগবানে যুযুৎসাবৃত্তি উদ্বুদ্ধ হইয়া উঠে, তখন তিনি প্রতিকূলভাবাপন্ন যোগ্যবল জীবের সহিত যুদ্ধ করিয়া, কৌতুক নির্ব্বাহ করিয়া থাকেন। কিন্তু, যৎকালে তাদৃশ যোগ্যবল জীব উপস্থিত না থাকেন, তৎকালে স্বীয় পার্ষদবৃন্দকে প্রতিকূলভাবাবিষ্ট করিয়া, তাঁহাদিগের সহিত যুদ্ধলীলা সম্পাদন করিয়া থাকেন, আর পার্ষদেরাও প্রতিকূলভাবাবিষ্ট হইয়া স্বীয় প্রভুর সন্তোষ সম্পাদন করেন। অতএব বলিলেন, প্রতিকল্পে ভগবৎপার্ষদের পতন অসঙ্গত হয়। বিষ্ণুপুরাণে সাধারণকল্পের লীলা-কথা, এবং শ্রীমদ্ভাগবতে কল্প-বিশেষের কথা বর্ণিত হইয়াছে॥ ৫১—৭৮॥

লাভ করিতে পারে নাই।৫৮ রাবণ হইয়াও তাহার চিত্ত মহাকামার্ত্ত হওয়ায়, মরণ-সময়েও শ্রীরামে, তাহার হিরণ্যকশিপুর ন্যায় মনুষ্য-বুদ্ধি ছিল।৫৯ এই হেতু সেই দৈত্য, শিশুপাল হইয়া পুনর্ব্বার পূর্ব্বের ন্যায় সর্ব্বোত্তম ভোগ-সম্পত্তি লাভ করে।৬০ রমাপতি বিষ্ণুতে বাসুদেবাদি-নাম-প্রবৃত্তির যে সকল কারণ, সেই শ্রীকৃষ্ণেও সেই সকল নামের কারণ বা প্রবৃত্তির হেতু বিদ্যমান ছিল। সেই নাম-যোগহেতু সে তৎকালে 'আমার পূর্ব্বজন্মদ্বয়ে হন্তা এই শ্রীকৃষ্ণ' ইহাই নিশ্চয় করিয়া, সাতিশয় দ্বেষ জনিত আবেশ-বশত নিরন্তর নিন্দা-তর্জনাদিতে সেই সকল নাম কীর্ত্তন করিত।৬১—৬২ আর তাদৃশ চতুর্ভুজাদি রূপ দর্শনেও 'বিষ্ণু' বলিয়া নিশ্চয় হওয়ায়, নামের ন্যায় পরমাবিষ্ট হইয়া, সর্ব্বদা ও সর্ব্বত্রই সেই রূপও সে চিন্তা করিত। তাহাতে দ্বেষ-জনিত পাপরাশি ভস্মীভূত হওয়ায়, শ্রীকৃষ্ণকর্ত্তৃক বিক্ষিপ্ত সুদর্শনচক্র-প্রভাবে তাহার দৈত্যভাব অন্তর্হিত হইয়াছিল। সুতরাং তৎকালে দিব্য চক্ষু লাভ করিয়া সে অত্যুজ্জ্বল নরাকৃতি পরব্রহ্ম দর্শন করে।৬৩ আর তৎক্ষণাৎ শ্রীকৃষ্ণকর্ত্তৃক নিক্ষিপ্ত সুদর্শন দ্বারা দৈত্য-দেহ নিপাতিত হইলে, পরব্রহ্ম স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণে সাযুজ্য প্রাপ্ত হয়।৬৪ স্বয়ং-ভগবান্ শ্রীকৃষ্ণে বিদ্বেষজনিত অত্যাবেশবশত শিশুপাল তাহাতে সাযুজ্য লাভ করিয়াছিল, এই কথা বলিয়াও, এই শ্রীকৃষ্ণে বাল্যলীলাচ্ছলে পূতনাদির মোক্ষ এবং অবতারান্তরে ঐশিক চেষ্টাতেও কালনেমি প্রভৃতির মোক্ষাভাব আলোচনা করিয়া, পরাশর পুনর্ব্বার "অয়ং হি ভগবান্" ইত্যাদি পদ্য কীর্ত্তন করিলেন।৬৫ পদ্যস্থ 'হি'শব্দের অর্থ প্রসিদ্ধি। যে হেতু এই স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণ যেমন ভক্তের চিত্ত আকর্ষণ করিয়া থাকেন, তদ্রূপ বিদ্বেষ্টার চিত্তও শীঘ্র আকর্ষণ করেন; সেই হেতু 'দ্বেষাদিতেও কীর্ত্তন এবং স্মরণ করিলে যে উত্তমগতি প্রদান করেন,' ইত্যাদি মাহাত্ম্য তাঁহাতে আর আশ্চর্য্যের বিষয় নহে।৬৬ এইরূপ নিরপেক্ষভাবে পদ্যের অভিপ্রায় স্পষ্টাক্ষরে অবগত হইয়া, সেই অভিপ্রায় অনুসারে শ্রীকৃষ্ণই কৈমুত্য-ন্যায়ে ভজনীয়রূপে ঈপ্সিত হইতেছেন।৬৭

শ্রীকৃষ্ণে নিখিল ভগবন্নামের প্রবৃত্তির কারণ।

নারায়ণের ভিন্ন ভিন্ন নামের শ্রীকৃষ্ণে প্রবৃত্তি

অনন্তর শ্রীকৃষ্ণে 'দৈত্যারি' প্রভৃতি নামাবলীর প্রবৃত্তির হেতু শ্রবণ কর।৬৮ যে সকল নাম যে কারণে নারায়ণে প্রবৃত্ত, তন্মধ্যে কতিপয় নাম সেই কারণে এবং কতিপয় নাম অন্য কারণে শ্রীকৃষ্ণে

হেতুসাম্যে প্রবৃত্ত নাম।

প্রবৃত্ত হইয়া থাকে।৬৯ দৈত্যারি, পুণ্ডরীকাক্ষ, শার্ঙ্গী, গরুড়বাহন, পীতাম্বর, চক্রপাণি, শ্রীবৎসাঙ্ক এবং চতুর্ভুজ প্রভৃতি নামসকল তুল্য কারণে নারায়ণ এবং শ্রীকৃষ্ণে প্রবৃত্ত হইয়া থাকে।৭০ শ্রীকৃষ্ণ বসুদেবের পুত্র বলিয়া 'বাসুদেব' এবং মধুবংশে জাত বলিয়া 'মাধব' নামে অভিহিত হন।৭১ শ্রীহরিবংশেও—

হেতু ভেদে প্রবৃত্ত নাম।

"যশোদা শ্রীকৃষ্ণের উদরে দামবন্ধন করায়, সেই নামেই ব্রজে গোপীগণ শ্রীকৃষ্ণকে 'দামোদর' বলিয়া কীর্ত্তন করিয়া থাকেন।"৭২ সেই হরিবংশেই—"শকটের নিম্নবর্ত্তী লঘুপর্য্যঙ্কে শয়িত শ্রীকৃষ্ণ সেই শকটের অধোভাগে শয়ন করিয়াই, যে ধাত্রী-বেশ ধারণপূর্ব্বক শ্রীকৃষ্ণকে বিষাক্ত স্তন অর্পণ করিতেছিল, সেই মহাকায়া ও মহাবলা, নীচাশয়া ও ভয়ঙ্করী, শকুনী-রূপা রাক্ষসীকে বিনাশ করিয়াছিলেন।৭৩ তৎকালে ব্রজবাসিগণ মৃতা রাক্ষসীকে দর্শন করিয়া বলিয়াছিলেন,-'এই শ্রীকৃষ্ণ আবার জন্মগ্রহণ করিলেন'। এই নিমিত্ত তিনি 'অধোক্ষজ' নামে অভিহিত হইয়াছেন।"৭৪ ইতি। 'এই শ্রীকৃষ্ণ আবার যেন শকটের অধঃস্থিত অক্ষে জন্মগ্রহণ করিলেন, এই হেতু তাঁহাকে অধোক্ষজ বলে,' টীকাকার এইরূপ অর্থ করিয়াছেন।৭৫ সেই হরিবংশেই ইন্দ্রের উক্তি।—"আমি দেবগণের ইন্দ্র, আর তুমি গো-গণের ইন্দ্র, হইলে, এই নিমিত্ত ভূমণ্ডলে সকল লোক তোমাকে 'গোবিন্দ' বলিয়া চিরকাল কীর্ত্তন করিবে।"৭৬ সেই হরিবংশেই (ইন্দ্রের উক্তি)—"হে কৃষ্ণ! গো-গণ যেমন তোমাকে আমার উপরিভাগে ইন্দ্ররূপে স্থাপিত করিলেন, তেমনই স্বর্গে দেবগণ তোমাকে 'উপেন্দ্র' বলিয়া কীর্ত্তন করিবেন।"৭৭ শ্রীবিষ্ণুপুরাণে—"হে জনার্দ্দন! দুরাত্মা কেশিদানবকে বধ করায়, তুমি লোকে 'কেশব' নামে অভিহিত হইবে।"৭৮ ইতি। ইত্যাদি নামসকল হেতুভেদে এই শ্রীকৃষ্ণে প্রবৃত্ত হইয়াছে; কিন্তু নারায়ণে এই সকল নামের প্রবৃত্তির পৃথক্ পৃথক্ নিমিত্ত আছে।৭৯

নিমিত্ত-ভেদে বাসুদেবাদি নামের শ্রীকৃষ্ণে প্রবৃত্তি দেখাইলেন। নারায়ণে এই সকল নামের প্রবৃত্তির কারণ পৃথক্। যথা—বাসু—সর্ব্ববিধ প্রাণী, তাহাতে যিনি অন্তর্যামি-রূপে অবস্থিত, তিনি 'বাসুদেব'। মা—লক্ষ্মী, ধব—পতি, যিনি লক্ষ্মীর পতি, তিনি 'মাধব'। দাম—কাঞ্চী, তদ্দারা যাঁহার উদর অর্থাৎ মধ্যদেশ শোভিত, তিনি 'দামোদর'। অধঃ—নিম্ন, অক্ষজ—ইন্দ্রিয়সুখ; যিনি ইন্দ্রিয়সুখকে অধঃ করিয়াছেন, তিনি 'অধোক্ষজ'। গো—বেদ-

গীতাবাক্য দ্বারা শ্রীকৃষ্ণের বিষ্ণুপুরাণোক্ত হতারি-গতি-দায়কত্বের সমর্থন।

বিদ্বেষ্টা অসুরগণ, কৃষ্ণকে না পাইয়া অর্থাৎ কৃষ্ণ ভিন্ন অন্য কোন অবতার হইতে, মুক্তিলাভ করিতে পারে না, শ্রীকৃষ্ণ (অগ্রে গীতাপদ্যোক্ত) 'এব'কারদ্বয়ে এই কথাই বলিয়াছেন।৮০ তথাহি শ্রীগীতাশাস্ত্রে—"সেই বিদ্বেষ্টা, ক্রূর ও অমঙ্গলস্বরূপ নরাধমদিগকে আমি নিরন্তর আসুরী যোনিতেই নিক্ষেপ করিয়া থাকি।৮১ হে কৌন্তেয়! সেই সকল মূঢ় জন্মে জন্মে আসুরী যোনি লাভ করিয়া, আমাকে না পাইয়াই, অধমগতি প্রাপ্ত হইয়া থাকে।"৮২ ইতি। আমার শত্রুগণ কৃষ্ণরূপী আমাকে যে পর্য্যন্ত প্রাপ্ত না হয়, সেই কাল পর্য্যন্ত অধম যোনি লাভ করিয়া থাকে, এই অর্থই (গীতা-শ্লোকে) সুস্পষ্ট প্রতীত হইতেছে।৮৩

অতএব নৃসিংহ, রাম এবং কৃষ্ণ এই তিনের মধ্যে এই শ্রীকৃষ্ণই যে শ্রেষ্ঠ, ইহাতে কি-ই বা বিস্ময় হইতে পারে? যে হেতু তাদৃশ অর্থাৎ হতারিগতিদায়কত্ব স্বভাব অন্যাবতারে পরিদৃষ্ট হয় না।৮৪ অতএব স্বায়ম্ভুবাগমে অর্থাৎ শিবাগমে চতুর্দশাক্ষর মন্ত্রের বিধানস্থলে রাম ও নৃসিংহাদি এই শ্রীকৃষ্ণের আবরণরূপে পূজ্য হইয়াছেন।৮৫

ভগবৎস্বরূপমাত্রেরই পূর্ণতা।

এই স্থানে এতাদৃশ আপত্তি উদ্ভাবিত হইতে পারে যে, মহাবরাহপুরাণে ইহাই শুনিতে পাওয়া যায়—"সেই পরমাত্মা হরির সর্ব্ববিধ দেহই নিত্য এবং সর্ব্ববিধ দেহই জগতে পুনঃপুনঃ আবির্ভূত হইয়া থাকে; ঐ সকল দেহ হানোপাদান-শূন্য, সুতরাং কখনই প্রকৃতির কার্য্য নহে। সকল দেহই ঘনীভূত পরমানন্দ, চিদেকরসস্বরূপ, সর্ব্ববিধ গুণে যুক্ত এবং সর্ব্বদোষ-বিবর্জিত।" ইতি। আবার নারদপঞ্চরাত্রেও বলিয়াছেন—"বৈদূর্য্যমণি যেমন স্থানভেদে নীলপীতাদিচ্ছবি ধারণ করে, তদ্রূপ ভগবান্

লক্ষণা বাণী, বিদ-ধাতুর অর্থ লাভ, বেদ দ্বারা যাঁহার লাভ হয়, তিনি 'গোবিন্দ'। উপ—হীন, ইন্দ্র—দেবরাজ, যিনি দেবরাজের কনিষ্ঠ ভ্রাতা, তিনি 'উপেন্দ্র'। ক—ব্রহ্মা, ঈশ—রুদ্র, বেঞ্ ধাতুর অর্থ তন্তুবিস্তার, অর্থাৎ যিনি ব্রহ্মা ও রুদ্রকে পরিচালিত করেন, তিনি 'কেশব'॥ ৭৯॥ ৮০॥

'আসুরীষ্বেব', 'মামপ্রাপ্যৈব' এই দুই 'এব'কার দ্বারা আপনা ভিন্ন অন্যাবতারে হতারি-গতিদায়কত্ব স্বভাব প্রকট হয় না, ইহাই ব্যক্ত করিলেন॥ ৮১—৮৫॥

অচ্যুত উপাসনাভেদে স্ব-স্বরূপকে বিবিধাকারে প্রকাশ করিয়া থাকেন।” ইতি। অতএব কি নিমিত্ত সেই সকল অবতারের তারতম্য ব্যাখ্যা করিতেছেন ?৮৬

তবে অংশত্ব ও অংশিত্ব কেন ?

উক্ত আশঙ্কার উত্তরে ইহাই বলিতে পারা যায় যে, সর্ব্বেশ্বরতা-হেতু সকল অবতার পরিপূর্ণ হইলেও, সেই সকল অবতারে সমস্ত শক্তির অভিব্যক্তি হয় নাই।৮৭ যাঁহাতে সর্ব্বদা শক্তির অল্প পরিমাণে প্রকাশ হয়, তাঁহাকে ‘অংশ’ এবং যাঁহাতে স্বেচ্ছাক্রমেই নানা-প্রকার শক্তির প্রকাশ হয়, তাঁহাকে ‘পূর্ণ’ অর্থাৎ ‘অংশী’ বলে।৮৮ ঐশ্বর্য্য, মাধুর্য্য, কৃপা, এবং তেজঃ প্রভৃতি গুণকে, ‘শক্তি’ বলে।৮৯ শক্তির অভি-ব্যক্তি ও অনভিব্যক্তিই তারতম্যের কারণ।৯০ গ্রামনগরাদি-দাহে, দীপ এবং অগ্নিপুঞ্জের শক্তি সমান হইলেও, অগ্নিপুঞ্জ হইতেই শীতাদির আর্ত্তিনাশজনিত সুখাতিশয় হইয়া থাকে।৯১ এইরূপেই গুণাদির আবিষ্কারানুসারে, ভক্তাদির সংসার-নাশজনিত যথাযোগ্য সুখ সম্পন্ন হইয়া থাকে।৯২

একই স্বরূপে একত্ব ও পৃথক্ত্ব, অংশত্ব ও অংশিতা।

আরও—অচিন্ত্য অনন্ত শক্তির প্রভাবে, সেই একই পুরুষোত্তমে একত্ব ও পৃথক্ত্ব, অংশত্ব ও অংশিত্ব, ইহার কিছুই অসম্ভাবিত হয় না।৯৩ তন্মধ্যে একত্ব-সত্ত্বেও পৃথক্-প্রকাশিতা, যথা শ্রীদশমে ( নারদের উক্তি )—“বড়ই আশ্চর্য্যের বিষয়, একই শ্রীকৃষ্ণ একই শরীরে একই সময়ে পৃথক্ পৃথক্ গৃহে ষোড়শ-সহস্র রমণীর পাণিগ্রহণ করিয়াছেন।”৯৪ ইতি। পৃথক্ত্বেও একরূপতাপত্তি, যথা পদ্মপুরাণে—“সেই নির্গুণ, নির্দ্দোষ, আদিকর্ত্তা, পুরুষোত্তম, দেব হরি, বহুরূপ হইয়া পুনর্ব্বার একরূপে শয়ন করেন।”৯৫ ইতি। একেরই অংশাংশিত্ব ও বিরুদ্ধশক্তিত্ব, যথা শ্রীদশমে—“তুমি বহুমূর্ত্তি হইয়াও একমূর্ত্তি, অতএব সাধকগণ তোমাতে আবিষ্টচিত্ত হইয়া, তোমার পূজা করিয়া থাকেন।”৯৬ ইতি।

---

ঈশ্বরে দেহদেহীর ভেদ না থাকায়, এস্থানে দেহরূপেই নির্দ্দেশ করিলেন। যদি সকল অবতারই সর্ব্বগুণে পূর্ণ হইলেন, তবে সর্ব্বাপেক্ষা শ্রীকৃষ্ণকে কেমন করিয়া শ্রেষ্ঠ বলিতেছ ? ইহাই এস্থানে পূর্ব্বপক্ষ॥ ৮৬—৯৩॥

একই শরীরে—অর্থাৎ শ্রীকৃষ্ণের এই শরীর সৌভরি প্রভৃতির ন্যায় কায়ব্যূহ নহে॥ ৯৪॥

“বহুরূপ হইয়াও একরূপ” এই কথা দ্বারায়, অচিন্ত্যশক্তিপ্রভাবে যে তাঁহার পৃথক্প্রকা-শিতাসত্ত্বেও একরূপতা সংঘটিত হয়, তাহাই প্রতিপন্ন হইল॥ ৯৫—১০০॥

ভগবান্ পরস্পরবিরুদ্ধ বিবিধ অচিন্ত্য শক্তির আশ্রয়।

আর কূর্ম্মপুরাণে বলিয়াছেন—"যিনি সর্ব্বতোভাবে অস্থূল হইয়াও স্থূল, অনণু হইয়াও অণু, অবর্ণ হইয়াও শ্যামবর্ণ ও রক্তান্তলোচন। এই সকল গুণ পরস্পর-বিরুদ্ধ হইয়াও অচিন্ত্য-শক্তির প্রভাবে ভগবানে নিত্যই অবস্থিত।৯৭

ভগবান্ বিরুদ্ধশক্তির আশ্রয় বলিয়া যে অনিত্যত্বাদি দোষেরও আশ্রয়, তাহা নহে।

তথাপি পরমেশ্বরে অনিত্যত্ব প্রভৃতি কোনরূপ দোষের আহরণ হইতেই পারে না। অথচ ঐ সকল গুণ কিন্তু পরস্পরবিরুদ্ধ হইলেও তাঁহাতে সর্ব্বতো-ভাবে সংগৃহীত হইবে।"৯৮ ইতি।

ষষ্ঠস্কন্ধীয় গদ্য দ্বারা ভগবানের পরস্পরবিরুদ্ধ অচিন্ত্য শক্তির সমর্থন।

শ্রীষষ্ঠস্কন্ধীয় গদ্যেও পরস্পরবিরুদ্ধ অচিন্ত্যশক্তির কথা কথিত হইয়াছে, যথা—"হে ভগবন্! তোমার বিহারযোগ বা ক্রীড়াসম্বন্ধ দুর্ব্বোধের ন্যায় প্রকাশ পায় অর্থাৎ সাধারণ কার্য্য-কারণ-ভাব তোমাতে দেখা যায় না; যেহেতু তুমি আশ্রয়শূন্য, শরীর-চেষ্টা-রহিত ও স্বয়ং অগুণ হইয়া এবং আমাদিগের সাহায্য অপেক্ষা না করিয়া, স্ব-স্বরূপ দ্বারাই এই সগুণ বিশ্বের সৃষ্টি, স্থিতি এবং সংহার কর, অথচ তাহাতে তোমার কোনরূপ বিকার নাই।৯৯ হে প্রভো! তুমি কি প্রাকৃত ব্যক্তি দেবদত্তের ন্যায় এই সংসারে দেবাসুর-সংগ্রামরূপ গুণবিসর্গমধ্যে পতিত হইয়া পরাধীনতাবশত আত্মীয়কৃত সুখদুঃখাদি-ফল নিজের বলিয়া স্বীকার করিয়া থাক? অথবা আত্মারাম এবং উপশমশীল রূপে থাকিয়াই অপ্রচ্যুত-চিচ্ছক্তি-প্রভাবে উদাসীন অর্থাৎ সাক্ষিরূপেই অবস্থান কর? ইহা আমরা জানি না।১০০ যিনি ষড়ৈশ্বর্য্যে পরিপূর্ণ, যাঁহার গুণপরম্পরা গণনা করিয়া শেষ করা যায় না, যিনি সকলেরই শাসনকর্ত্তা, যাঁহার মাহাত্ম্য কাহারই বুদ্ধির বিষয় হইতে পারে না, এবং বস্তুস্বরূপাসংস্পর্শী বিকল্প, বিতর্ক, বিচার, প্রমাণাভাস এবং কুতর্কজালে আচ্ছাদিত শাস্ত্র দ্বারা যাহাদিগের বুদ্ধি বিক্ষিপ্ত, সেই বাদিগণের বিবাদ যাঁহাকে স্পর্শ করিতে অসমর্থ, সেই অচিন্ত্য-শক্তিশালী তোমাতে উক্ত উভয়ই অবিরুদ্ধ। সমস্ত মায়িকসংসারাতীত কেবল (বিশুদ্ধ-বিজ্ঞানময়) তোমাতে তোমার ইচ্ছাশক্তিকে মধ্যে রাখিয়া কোন্ বিষয় দুর্ঘট হইতে পারে? নির্ব্বিশেষ ও সবিশেষ অথবা সগুণ ও নির্গুণ, এই দুইটি যে তোমার দুইটি ভিন্ন স্বরূপ, তাহা নহে; ভাবনাভেদে তোমার একই স্বরূপের

দুইপ্রকার প্রতীতি মাত্র। তবে যাহাদিগের বুদ্ধির বিষয় সর্পাদি, তাহাদিগের নিকট যেমন এক রজ্জুখণ্ডই সর্পাদি ভিন্ন ভিন্ন রূপে প্রকাশ হয়, তদ্রূপ যাহাদিগের বুদ্ধি, সম এবং বিষম অর্থাৎ অনিশ্চিত, তুমি তাহাদিগের অভিপ্রায়ের অনুসরণ বা তাহাদিগের মধ্যে ভিন্ন ভিন্ন মতবাদ আভাসিত করিয়া থাক।"১০১ ইতি। এই স্থানে কারিকা।—শরীরের চেষ্টা, ভূম্যাদি আশ্রয় এবং দণ্ড-চক্রাদি সহায় ব্যতীত, বিকারশূন্য তোমার কর্ম্ম অতিশয় দুর্গম।১০২ গুণবিসর্গ-শব্দ দ্বারা দেবাসুরের যুদ্ধাদি উক্ত হইয়াছে। তাহাতে, পতিত—আসক্ত, ইহাকেই পারতন্ত্র্য অর্থাৎ পরাধীনতা বলে। যেহেতু আশ্রিত দেবগণের নিকট তোমার পারবশ্য কৃপাজনিত (অর্থাৎ তাহাতে তোমার স্বতন্ত্রতার হানি হয় না)।১০৩ তুমি সেই হেতু, স্বকৃত—আত্মীয়কৃত অর্থাৎ আপন দেবগণকর্ত্তৃক অর্জ্জিত, সুখ-দুঃখাদিরূপ শুভাশুভ ফলকে কি আপনার বলিয়া মনে কর?।১০৪ অথবা আত্মারামতা প্রযুক্ত তাহাতে একেবারে উদাসীনতা অবলম্বন কর?—ইহা আমরা জানি না। কিন্তু (বিরুদ্ধ-গুণশালী) তোমাতে এতদুভয়ই অসম্ভব নহে।১০৫ 'ভগবতি' ইত্যাদি বিশেষণদ্বয়, এবং 'ঈশ্বরে' ইত্যাদি বিশেষণপঞ্চক তাহাতে হেতু।১০৬ তন্মধ্যে 'ভগবৎ'শব্দ দ্বারা সর্ব্বজ্ঞতা, 'অপরিগণিত' ইত্যাদি বিশেষণ দ্বারা সদ্গুণশালিতা এবং 'কেবল' পদদ্বারা ব্রহ্মত্বের সুস্পষ্ট উপলব্ধি হইতেছে।১০৭ ব্রহ্মত্বহেতু সর্ব্বত্র ঔদাসীন্যের সম্ভাবনা হইলেও, 'ভগবতি' ইত্যাদি গুণদ্বয় দ্বারা ভক্তপক্ষপাতিতার সম্ভাবনা আছে।১০৮ যদি বল, একই স্বরূপের যুগপৎ দ্বিরূপতা কিরূপে সম্ভাবিত হয়? এই আশঙ্কার উত্তরে বলিলেন, "অর্ব্বাচীন" ইত্যাদি, অর্থাৎ যাহারা বস্তুস্বরূপ অবগত হইতে পারে না, তুমি সেই বাদিগণের বিবাদের অনবসর—অগোচর।১০৯ অতএব অচিন্ত্য আত্মশক্তিকে মধ্যে রাখিয়া, বিরুদ্ধ হইলেও, তোমাতে কোন্ বিষয় দুর্ঘট হইতে পারে? তোমার স্বরূপ যেরূপ ভক্তিহীন বাদিগণের অচিন্ত্য, শক্তিও সেইরূপই চিন্তাতীত। নানাপ্রকার বিরুদ্ধ-কার্য্যসমূহের আশ্রয় হইতে দেখিয়াই অনুমান করা যায় যে, তোমার সেই শক্তি অচিন্ত্য।১১০ ব্রহ্মসূত্রকার বলিয়াছেন—"অচিন্ত্য বিষয় একমাত্র শব্দ-প্রমাণের গোচর হইয়া থাকে।" আর স্কন্দপুরাণেও বলিয়াছেন—"অচিন্ত্য বিষয়ে তর্কের উদ্ভাবনা করিতে নাই।" প্রাকৃত মণি-মহৌষধাদিতেও এই অচিন্ত্য প্রভাব পরিলক্ষিত হইয়া থাকে।১১১

তাদৃশ অচিন্ত্যশক্তি ব্যতীত পরমেশ্বরের পরমেশত্ব সিদ্ধ হইতে পারে না। এই অচিন্ত্যশক্তি প্রভাবেই ঈশ্বরের মাহাত্ম্য অনবগাহ্য বলিয়া কীর্ত্তিত হইয়াছে।১১২ অজ্ঞান এবং ইন্দ্রজালবিদ্যা যেখানে সেখানে দেখিতে পাওয়া যায়, অতএব অজ্ঞান ও ইন্দ্রজালাদি দ্বারা পরমেশ্বরের পারমৈশ্বর্য্য প্রতিপন্ন হয় না।১১৩ যেহেতু 'উপপ্লুত' ইত্যাদি বিশেষণ দ্বারা ঈশ্বরে ঐ উভয়ের অভাবই প্রতিপাদিত হইয়াছে। ঈশ্বরে অজ্ঞান ও ইন্দ্রজাল স্বীকার করিলে, 'ভগবতি' ইত্যাদি যড়্বিধ-বিশেষণ-প্রয়োগের তাৎপর্য্য নিষ্ফল হইয়া উঠে।১১৪ অতএব অচিন্ত্যশক্তি-নিরূপক শাস্ত্র ও যুক্তি দ্বারা, বিশ্বপালকত্ব এবং তাহাতে ঔদাসীন্য, এই দুই বিরুদ্ধ হইতে পারে না। যাহাদিগের চিত্ত অজ্ঞানবশত সর্পাদিভাবে ভাবিত, তাহাদিগের বুদ্ধিতে রজ্জুখণ্ড যেমন সর্পাদিরূপে প্রতিভাত হয়, তদ্রূপ যাহাদিগের মতি নানাভাবে ভাবিত, সুতরাং যাহারা প্রকৃত তত্ত্বজ্ঞানশূন্য, তুমিও তাহাদিগের মতানুসারে সেই সেই ভাবে প্রকাশিত হইয়া থাক।১১৫ যদি বল, কেবল-জ্ঞানকে ব্রহ্ম এবং নানা-ধর্ম্মাশ্রয় বস্তুকে ভগবান্ বলায়, তাহাতে দুইটি ভিন্ন ভিন্ন স্বরূপ দৃষ্ট হইয়া থাকে? এই আশঙ্কা পরিহার করিবার জন্য বলিয়াছেন, "স্বরূপদ্বয়াভাবাৎ"। এতদ্দ্বারা কখনই তাঁহার স্বরূপের দ্বৈত বলা হয় নাই, কেবল একই স্বরূপের ধর্ম্মদ্বয় নির্ণয় করা হইয়াছে।১১৬

ব্রহ্মত্ব ও ভগবত্ত্ব দুইটি পৃথক্ স্বরূপ নহে, একই স্বরূপের দুইটি পৃথক্ ধর্ম্মমাত্র।

অতএব তাঁহার শক্তিবিলাসের যে বিরোধ-প্রতীতি হয়, তাহাকেই অচিন্ত্য ঐশ্বর্য্য বলে; ইহা তাঁহার ভূষণ ব্যতীত দূষণ নহে।১১৭ তৃতীয়স্কন্ধেও এতাদৃশ বিরোধ কথিত হইয়াছে।—"নিরীহের কর্ম্ম, অজের জন্ম, কালস্বরূপের শত্রুভয়ে দুর্গাশ্রয় ও মথুরা হইতে পলায়ন এবং আত্মারামের ষোড়শসহস্র রমণীর সহিত বিলাস, এই সকল বিষয়ে তত্ত্বজ্ঞানীর বুদ্ধিও ভ্রান্ত হয়।"১১৮ ইতি। সেই সকল কর্ম্মাদি অবাস্তব না হইলে কখনই তত্ত্বজ্ঞানীর বুদ্ধি ভ্রান্ত হইত না। অতএব ভগবানের অচিন্ত্যশক্তিই লীলার হেতু। তাঁহার যেমন যেমন ইচ্ছা উদ্ভাবিত হয়, অচিন্ত্যশক্তিও সেই সেই রূপেই লীলার আবিষ্কার করিয়া থাকেন।১১৯ এই প্রকার প্রাসঙ্গিক বিষয় সমাধান করিয়া, এক্ষণে প্রকৃত বিষয় অর্থাৎ শ্রীকৃষ্ণের স্বয়ংরূপতা নিরূপণে প্রবৃত্ত হইতেছি।

ভগবানে বিরুদ্ধশক্তিমত্তার অন্য এক প্রকারে সমর্থন।

'শ্রীকৃষ্ণ কারণার্ণবশায়ী ও গর্ভোদশায়ী পুরুষ অপেক্ষা শ্রেষ্ঠ নহেন, কারণ তিনি ক্ষীরাব্ধিশায়ী বিষ্ণুর অবতার' এই রূপ পূর্ব্বপক্ষ উত্থাপন।

যদি বল, যিনি প্রকৃতির নিয়ন্তা কারণার্ণবশায়ী, আর যিনি অন্তর্যামী পুরুষ গর্ভোদশায়ী, ইঁহাদিগের অপেক্ষা শ্রীকৃষ্ণের আধিক্য প্রতিপন্ন হইতেছে না? ।১২০ তথাহি শ্রীপ্রথমে—"ভগবান্ পরব্যোম-নাথ সর্ব্বাবতারের পূর্ব্বে মহদাদি-তত্ত্ব দ্বারা বিশ্ব রচনা করিতে ইচ্ছা করিয়া, পুরুষাকার রূপেই আবিষ্কার করিয়াছিলেন।"এই রূপ, সম্যক্ সত্তা এবং ষোড়শশক্তিযুক্ত।১২১ ওই পরব্যোমনাথ, দ্বিতীয়পুরুষ প্রদ্যুম্নের রূপে গর্ভোদকে শয়ান হইয়া যোগনিদ্রা অবলম্বন করিলে, তাঁহার নাভি-হ্রদস্থ পদ্মে মরীচি প্রভৃতি প্রজাপতির গুরু ব্রহ্মা জন্মিয়াছিলেন।১২২ এই চতুর্দ্দশ-ভুবনাত্মক ব্রহ্মাণ্ড যাঁহার পাদাদি-অবয়বের সন্নিবেশসাদৃশ্যে পরিকল্পিত হইয়াছে, সেই ভগবানের রূপ বিশুদ্ধ সত্ত্ব এবং উর্জ্জিত অর্থাৎ মায়াধ্বংসক।১২৩ মনীষিগণ, জ্ঞাননেত্র দ্বারা সেই রূপ দর্শন করিয়া থাকেন। উহা অসংখ্য চরণ, উরু, বাহু, বদন, মূর্দ্ধা, শ্রবণ, অক্ষি, নাসা, মৌলি, বসন এবং কুণ্ডল দ্বারা অদ্ভুতরূপে শোভমান।১২৪ এই পুরুষরূপ, নানাবিধ অবতারের প্রবেশ ও নির্গমস্থান এবং ক্ষয়-বিনাশশূন্য। যাঁহার অংশের অংশ মরীচি প্রভৃতি প্রজাপতিগণ দেব, তির্য্যক্ এবং নরাদির সৃষ্টি করিয়া থাকেন।"১২৫ ইতি। এই সকল শ্লোকের কারিকা।—আদিতে—সর্ব্বাবতারের পূর্ব্বে, ভগবান্ পুরুষোত্তম, মহত্তত্ত্বাদি দ্বারা চতুর্দ্দশভুবনের সৃষ্টি করিতে ইচ্ছা করিয়া, পৌরুষ—পুরুষাকার, অথবা পুরুষাভিধ, রূপ—আনন্দ-চিন্মূর্ত্তি, গ্রহণ—প্রাদুর্ভাব, করিয়াছিলেন।১২৬ সম্ভূত-শব্দের অর্থ সম্যক্ সত্য, অথবা জগতের সিসৃক্ষাযুক্ত। ষোড়শ কলা যাঁহাতে বিদ্যমান আছে, তাঁহার নাম 'ষোড়শকল'।১২৭ বৈষ্ণবগণ শাস্ত্রদর্শনানুসারে সেই ষোড়শ কলাকে 'শক্তি'

ষোড়শ শক্তি।

বলিয়া কীর্ত্তন করেন, এবং ইহা ভক্তিবিবেক প্রভৃতি গ্রন্থেরও সম্মত।১২৮ "শ্রী, ভূ, কীর্ত্তি, ইলা, লীলা, কান্তি ও বিদ্যা এই সাত এবং বিমলাদি অর্থাৎ বিমলা, উৎকর্ষিণী, জ্ঞানা, ক্রিয়া, যোগা, প্রহ্বী, সত্যা ঈশানা ও অনুগ্রহা, এই নব, এই মুখ্যা ষোড়শ শক্তি।"১২৯ ইতি। পূর্ব্বে এই পৌরুষরূপ ত্রিবিধরূপে কীর্ত্তিত হইয়াছে। তন্মধ্যে মহৎস্রষ্টৃ-রূপ বলিয়া, অণ্ডস্থ অর্থাৎ গর্ভোদশয়-রূপ বলিতেছেন।১৩০

যিনি ব্রহ্মাণ্ডমধ্যে প্রবেশ করিয়া গর্ব্ভোদকে শয়ান হইলে, যাঁহার নাভিহ্রদস্থ পদ্মে ব্রহ্মা জন্মিয়াছেন, ইহাতে সুস্পষ্টই ব্রহ্মাণ্ডমধ্যস্থ পুরুষরূপের কথা বলা হইয়াছে।১৩১ যাঁহার নাভিহ্রদস্থ পদ্মের, অবয়ব—কর্ণিকাদি, সংস্থান—বিন্যাসবিশেষ, তদ্দ্বারা, লোকের—সমস্ত জগতের, বিস্তার—বিততি, কল্পিত হইয়াছে।১৩২ তিনি যে রূপ প্রকটন করিয়া শয়ন করেন, তাহা শুদ্ধসত্ত্ব এবং উর্জ্জিত।১৩৩ "পশ্যন্তি" ইত্যাদি শ্লোক দ্বারা সেই রূপকেই বিশেষ করিয়া বলিতেছেন। এই রূপ, নানাবিধ অবতারের উদ্গম-স্থান।১৩৪ যথা একাদশে—"আদিদেব পরব্যোমনাথ, যৎকালে প্রথম পুরুষরূপে, উৎপাদিত পঞ্চভূতদ্বারা ব্রহ্মাণ্ডরূপ পুরী নির্ম্মাণ করিয়া, তন্মধ্যে দ্বিতীয়-পুরুষরূপে প্রবেশ করেন, তৎকালে 'পুরুষ' আখ্যা প্রাপ্ত হইয়াছিলেন।"১৩৫ এই শ্লোকের সার্দ্ধকারিকা।—এই শ্লোকে, নারায়ণ—পরব্যোমনাথ, আত্মা দ্বারা—পুরুষরূপ দ্বারা,—প্রথম পুরুষরূপ দ্বারা, সৃষ্ট পঞ্চভূতের সাহায্যে, বিরাট্তনুর সৃষ্টি করিয়া, স্বাংশ অর্থাৎ দ্বিতীয়-পুরুষরূপে, তাহাতে প্রবিষ্ট হইয়া 'পুরুষ' এই নাম প্রাপ্ত হইয়াছেন।১৩৬ যদি বল, ইহাদ্বারা প্রস্তুত অর্থাৎ 'সেই দুই পুরুষ অপেক্ষা কৃষ্ণের আধিক্য নাই' এই প্রস্তাবিত বিষয়ের কি উপযোগিতা হইল? এই আশঙ্কা করিয়া বলিতেছেন।—গর্ব্ভোদশায়ীর বিলাস যে চতুর্ভুজ মূর্ত্তি, তিনি লোকপদ্মে প্রবেশপূর্ব্বক 'বিষ্ণু' এই নামে অভিহিত হইয়া, ক্ষীরাব্ধিতে শয়ন করিতেছেন।১৩৭ এই বিষ্ণুই দেবাদি স্থাবরপর্য্যন্ত প্রাণিবর্গের হৃদয়ে অন্তর্যামী হইয়া নানারূপের ন্যায় অবস্থিত আছেন।১৩৮ সাত্বততন্ত্রে 'তৃতীয়-পুরুষ সর্ব্বভূতস্থ' বলিয়া বিষ্ণুর যে রূপের উল্লেখ আছে, তাহা এই গর্ব্ভোদশায়ী বিষ্ণুর বিলাসমূর্ত্তি।১৩৯ অতএব দেবগণ ক্ষীরসমুদ্রের তীরে উপস্থিত হইয়া যে বিষ্ণুর উপাসনা করিয়াছিলেন, তিনিই অবতীর্ণ হইয়া 'কৃষ্ণ' এই নামে অভিহিত হইয়াছেন, ইহাই যুক্তিযুক্ত।১৪০ অনন্তর শ্রীদশমে সেই দেবগণের প্রতি যেরূপ আকাশবাণী হইয়াছিল, তদনুসারে তোমাদিগের এই পূর্ব্বপক্ষের প্রকৃত সিদ্ধান্ত প্রতিপাদন করিতেছি।১৪১ যথা—"পরম পুরুষ সাক্ষাৎ ভগবান্ বসুদেবগৃহে প্রাদুর্ভাব করিবেন, তাঁহার প্রিয়কার্য্য-সাধনার্থ দেবস্ত্রীসকল জন্মগ্রহণ করুন।"১৪২ ইতি এই

'উক্ত গর্ভোদশায়ীর বিলাস ক্ষীরাব্ধিপতির অবতার শ্রীকৃষ্ণ,' এইরূপ পূর্ব্বপক্ষ।

উক্ত পূর্ব্বপক্ষসমূহের উত্তরপক্ষ।

শ্লোকের কারিকা।—পর শব্দটী পুরুষের এবং সাক্ষাৎ-শব্দটী ভগবানের বিশেষণ থাকায়, মহৎস্রষ্টা পুরুষ যে এই শ্রীকৃষ্ণের অংশ, ইহা স্থিরীকৃত হইল।১৪৩ এই সিদ্ধান্তে শ্রীশ্রীধরস্বামিপাদেরও সম্মতি দেখিতে পাওয়া যায়। যে হেতু "অংশ-ভাগেন" এই পদের ব্যাখ্যায় তিনি বলিয়াছেন যে, যৎকর্ত্তৃক অংশদ্বারা মায়ার ভাগ হইয়াছে। ভাগ—ভজন। এই ব্যাখ্যা দ্বারা পুরুষ যে, শ্রীকৃষ্ণের অংশ, ইহা নিশ্চয় করিয়া, স্পষ্টরূপে শ্রীকৃষ্ণের পূর্ণতা স্থাপন করিয়াছেন।১৪৪ আরও বলি, সেই দশমেই দেবকীকৃত-স্তবে নিরূপিত হইয়াছে,১৪৫ যথা—"যে তোমার অংশের অংশ ও তদংশভাগ দ্বারা এই বিশ্বের সৃষ্টি, স্থিতি ও প্রলয় হইয়া থাকে, হে বিশ্বাত্মন্! অদ্য আমি সেই তোমার শরণাগত হইলাম।"১৪৬ ইতি। এই শ্লোকের কারিকা।—যাঁহার অংশ পুরুষ, তদংশ প্রকৃতি, তদংশ গুণসমূহ, তাহার ভাগ অর্থাৎ পরমাণ্বাদি দ্বারা, এই বিশ্বের উদ্ভবাদি হইয়া থাকে।১৪৭ আরও সেই দশমেই—"হে প্রভো! তুমি নারায়ণ নও। হে অধীশ! যে হেতু তুমি সর্ব্ববিধ প্রাণীর আত্মা, এবং অখিললোকের সাক্ষী, অতএব নর-ভূ অর্থাৎ পরমাত্মোৎপন্ন-জল অর্থাৎ কারণার্ণব ও গর্ভোদককে আশ্রয় করিয়া যিনি নারায়ণ-নামা, তিনি তোমার অংশ। সেই পুরুষনারায়ণত্ব পরমার্থসত্য, মায়িক অর্থাৎ অনিত্য নহে।"১৪৮ ইতি। এই শ্লোকের কারিকা।—"জগত্রয়ান্তোদধি-সংপ্লবোদে" ইত্যাদি পূর্ব্বোক্ত শ্লোকদ্বারা ব্রহ্মা শ্রীকৃষ্ণকে নারায়ণ বলিয়া, অনন্তর যাহাতে অসংখ্য ব্রহ্মাণ্ড পর্য্যাপ্ত, তাদৃশ অদ্ভুত পরমৈশ্বর্য্য দর্শন করিয়া ভয়ে ব্যাকুল হইয়া, অপরাধীর ন্যায় বলিলেন, তুমি নারায়ণ নও।১৪৯ হে অধীশ!—ঈশগণ—অর্থাৎ ব্রহ্মাণ্ডরাশিস্থিত অন্তর্যামিপুরুষসকল, তাঁহাদিগের অপেক্ষাও তুমি অধিক, অতএব তুমি অধীশ। হি—যেহেতু, সর্ব্বদেহীর—বৈকুণ্ঠস্থ জীবের সহিত সমষ্টির, তুমি প্রকাশক; সেই অখিললোকের স্বয়ং সাক্ষী অর্থাৎ দ্রষ্টাও তুমি।১৫০ অতএব নর-ভূ জলকে আশ্রয় করিয়া যিনি নারায়ণ-নামে অভিহিত, তিনি তোমার, অঙ্গ—অংশ। চিচ্ছক্তি ও মায়াশক্তি-বৈভবে পরিপূর্ণ তোমার ঐশ্বর্য্য চতুষ্পাদ, পুরুষনারায়ণের মায়াশক্তি-বৈভবরূপ ঐশ্বর্য্য একপাদ।১৫১ তুমি গীতাতে বলিয়াছ, 'আমি একাংশদ্বারা এই সকলকে ধারণ করিয়া আছি', তোমার এই অংশত্ব সত্য, বিরাট্‌রূপের ন্যায় মায়িক নহে।১৫২ শ্রীব্রহ্মসংহিতায়—"যাঁহার এক-নিশ্বাসকাল অবলম্বন করিয়া, লোমকূপসম্ভূত

জগদণ্ডনাথ ব্রহ্মা, বিষ্ণু ও রুদ্র স্বীয় স্বীয় অধিকারে প্রবৃত্ত থাকেন, সেই মহাবিষ্ণু যাঁহার কলাবিশেষ, আমি সেই গোবিন্দকে ভজনা করি।"১৫৩ ইতি। অতএব পুরুষ যদি এই কৃষ্ণের অংশ হইলেন, তবে সেই পুরুষের বিলাস ক্ষীরাব্ধি-নায়ক সুতরাং কৃষ্ণের অংশ।১৫৪

শ্রীকৃষ্ণ ক্ষীরাব্ধিপতির কেশের অবতার, এতাদৃশ মতের স্থাপন ও খণ্ডন।

যদি বল, যিনি যদুকুলে অবতীর্ণ, দ্বিতীয়স্কন্ধে বিধাতা তাঁহাকে কি নিমিত্ত 'সিতকৃষ্ণকেশ' বলিয়া নির্দ্দেশ করিলেন?১৫৫ তথাহি—"যাঁহার পদবী লোক-গোচর হয় না, অসুরসেনা দ্বারা নিপীড়িতা পৃথিবীর ক্লেশবিনাশার্থ, সেই 'সিতকৃষ্ণকেশ' অংশরূপে প্রাদুর্ভূত হইয়া, অসাধারণ মহত্ত্ব-সম্ভূত কার্য্য করিবেন।"১৫৬ ইতি। এই আশঙ্কা-পরিহারার্থ বলিতেছেন, ওহে! তুমি এরূপ বলিতে পারিতেছ না; এই শ্লোকের অর্থ করি, শ্রবণ কর। 'কলা দ্বারা—শিল্পনৈপুণ্যবিশেষবিধি দ্বারা, সিত—বদ্ধ, হইয়াছে, কৃষ্ণ—অতি-শ্যাম, কেশ, যৎকর্ত্তৃক তিনি' এই রূপ সমাস। ইহা দ্বারা তাঁহার বৈদগ্ধীবিশেষের উৎকর্ষ কথিত হইল।১৫৭ অথবা যিনি, কলা দ্বারা—অংশ দ্বারা, সিতকৃষ্ণকেশ, অর্থাৎ শ্বেতকৃষ্ণ-কেশকলাপে সুশোভিত ক্ষীরাব্ধিপতি যাঁহার অংশে আবির্ভূত, সেই লীলাপুরুষোত্তম শ্রীকৃষ্ণই যদুকুলে অবতীর্ণ হইয়াছেন।১৫৮ আরও বলি—বিষ্ণুধর্ম্মোত্তরে মার্কণ্ডেয় ঋষি বজ্রকে সুস্পষ্ট বলিয়াছেন, প্রলয়াব্ধিস্থিত এই পুরুষ তোমার পিতা অনিরুদ্ধ।১৫৯ সেই বিষ্ণুধর্ম্মোত্তরে বজ্রের প্রশ্ন—"আপনি কল্পান্তে পুনঃপুনঃ বালকরূপে যাঁহাকে দর্শন করিলেন, অথচ চিনিতে পারিলেন না, তিনি কে? ইহা জানিবার নিমিত্ত আমার অতীব কৌতূহল হইতেছে।"১৬০ মার্কণ্ডেয়ের উত্তর—"আমি বারংবার ওই জগৎপতি দেবকে দেখিয়াছি, কিন্তু পুনঃপুনঃ দর্শনেও, প্রলয়সময়ে তাঁহার মায়ায় মোহিত হইয়া, তাঁহাকে জানিতে পারি নাই।১৬১ প্রলয়ান্তে পিতামহ ব্রহ্মার নিকটে জানিলাম, সেই জগৎপতি, তোমার পিতা অনিরুদ্ধ।"১৬২ ইতি। ইহার কারিকা।—অন্যথা অর্থাৎ শ্রীকৃষ্ণ ক্ষীরোদশায়ীর অবতার হইলে, মুনিবর বলিতেন যে, তিনি তোমার প্রপিতামহ শ্রীকৃষ্ণ। (কারণ বজ্রের পিতা অনিরুদ্ধ, অনিরুদ্ধের পিতা প্রদ্যুম্ন, আর প্রদ্যুম্নের পিতা শ্রীকৃষ্ণ। তাহা হইলেই শ্রীকৃষ্ণ বজ্রের প্রপিতামহ হইলেন।)১৬৩ অতএব কেশাবতার বলিয়া যে ভ্রম ছিল, তাহা সুদূরপরাহত হইল।১৬৪

'শ্রীকৃষ্ণ পরব্যোমপতি নারায়ণের প্রথমব্যূহ বাসুদেবের অবতার,' এইরূপ পূর্ব্বপক্ষ উত্থাপন।

যদি বল, পুরুষাদি অপেক্ষা সেই অঘনিহন্তা শ্রীকৃষ্ণের শ্রেষ্ঠতা হউক। কিন্তু যিনি বাসুদেব, তিনি সর্ব্ববিধ ঐশ্বর্য্য-নিষেবিত, ত্রিপাদবিভূতি পরব্যোমে ও পাদ বিভূতি জগতে নানা রূপের ন্যায় অবস্থিত, আর উদীয়মান পরার্দ্ধ বালমার্ত্তণ্ড অপেক্ষাও তাঁহার দ্যুতি সুমধুর। তিনি কোন স্থানে নবঘনশ্যাম, কোন স্থানে বা বিশুদ্ধস্বর্ণবর্ণ। তিনি মহা-বৈকুণ্ঠনাথের বিলাস বলিয়া বিশ্রুত, তিনি সকলের অন্তর্যামী পরমাত্মা এবং তিনি বল, জ্ঞান, ঐশ্বর্য্য ও প্রভাবান্বিত।১৬৫ পরব্যোমনাথ নারায়ণের 'মহাবস্থ' নামে বিখ্যাত ব্যূহ-চতুষ্টয়ের মধ্যে এই বাসুদেব আদিব্যূহ এবং চিত্তে উপাস্য, যেহেতু ইনি চিত্তের অধিষ্ঠাতৃদেবতা এবং বিশুদ্ধ-সত্ত্বের অধিষ্ঠান।১৬৬ শ্রীসঙ্কর্ষণ

দ্বিতীয়ব্যূহ সঙ্কর্ষণ।

ইঁহারই স্বাংশ অর্থাৎ বিলাস। সঙ্কর্ষণকে দ্বিতীয়-ব্যূহ এবং সকল জীবের প্রাদুর্ভাবের আস্পদ বলিয়া 'জীব'ও বলিয়া থাকে।১৬৭ অসংখ্য শারদীয় পূর্ণশশধরের শুভ্র কিরণ অপেক্ষাও তাঁহার অঙ্গকান্তি সুমধুর, তিনি অহঙ্কারতত্ত্বে উপাস্য। তিনি অনন্তদেবে স্বীয় আধারশক্তি নিধান করিয়াছেন, এবং তিনি স্মরারাতি রুদ্র ও অধর্ম্ম, অহিকুল, অন্তক ও অসুরদিগের অন্তর্যামী থাকিয়া জগতের সংহারকার্য্য সম্পাদন করেন।১৬৮ সেই সঙ্কর্ষণের বিলাসমূর্ত্তি তৃতীয়-ব্যূহ প্রদ্যুম্ন। বুদ্ধিমানেরা বুদ্ধিতত্ত্বে

তৃতীয় ব্যূহ প্রদ্যুম্ন।

এই প্রদ্যুম্নের উপাসনা করিয়া থাকেন। লক্ষ্মীদেবী ইলাবৃতবর্ষে গুণগান করিতে করিতে তাঁহার পরিচর্য্যা করিতেছেন। কোন স্থানে দাহোত্তীর্ণ সুবর্ণের ন্যায়, কোন স্থানে বা নবীন-নীল-জলধরের ন্যায় তাঁহার অঙ্গকান্তি। তিনি বিশ্বসৃষ্টির নিদান এবং স্বীয় স্রষ্টৃত্ব-শক্তি কন্দর্পে নিহিত করিয়াছেন। তিনি বিধাতা, নিখিল প্রজাপতি, বিষয়ানুরক্ত দেবমানবাদি প্রাণিগণ এবং কন্দর্পের অন্তর্যামী হইয়া সৃষ্টিকার্য্য সম্পাদন করেন।১৬৯ চতুর্থ-ব্যূহ অনিরুদ্ধ যাঁহার বিলাসমূর্ত্তি। মনীষিগণ মন-

চতুর্থ ব্যূহ অনিরুদ্ধ।

স্তত্ত্বে এই অনিরুদ্ধের উপাসনা করিয়া থাকেন। তাঁহার অঙ্গকান্তি নীল-নীরদের সদৃশ। তিনি বিশ্বরক্ষণে তৎপর। তিনি ধর্ম্ম, মনু, দেবতা এবং নরপতিগণের অন্তর্যামী হইয়া জগতীয় পালন করেন।১৭০

চতুর্ব্যূহের অধিষ্ঠাতৃত্ব-সম্বন্ধে মতভেদ।

মোক্ষধর্ম্মে, প্রদ্যুম্নকে মনের অধিদেবতা এবং অনিরুদ্ধকে অহঙ্কারের অধিদেবতা বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।১৭১ পূর্ব্বোক্ত প্রক্রিয়া অর্থাৎ প্রদ্যুম্ন অহঙ্কারের এবং অনিরুদ্ধ মনের অধিদেবতা ; ইহা সর্ব্ববিধ পঞ্চরাত্রের সম্মত।১৭২

চতুর্ব্যূহের স্থান।

পরব্যোমের পূর্ব্বাদি দিক্‌চতুষ্টয়ে বাসুদেবাদি চতুর্ব্যূহ ক্রমান্বয়ে অবস্থান করেন, ইহাই পদ্মপুরাণে কথিত হইয়াছে।১৭৩ আর পাদবিভূতিতে অর্থাৎ প্রপঞ্চমধ্যে ক্রমে চারি স্থানে এই বাসুদেবাদি চারি মূর্ত্তি বাস করিতেছেন। জলাবরণস্থ বৈকুণ্ঠে বেদবতীপুরে বাসুদেব, সত্যলোকের উপরিভাগে বিষ্ণুলোকে সঙ্কর্ষণ, নিত্যাখ্য দ্বারকাপুরে প্রদ্যুম্ন, এবং শুদ্ধজলনিধির উত্তরতীরস্থিত ক্ষীরসমুদ্রের মধ্যবর্ত্তী শ্বেতদ্বীপস্থ ঐরাবতীপুরে অনন্তশয্যায় অনিরুদ্ধ বাস করিতেছেন।১৭৪ কোন

নব-ব্যূহ।

সাত্বততন্ত্রে নববিধ ব্যূহ কীর্ত্তিত আছেন। বাসুদেবাদি চারি অর্থাৎ বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এবং নারায়ণাদি পাঁচ অর্থাৎ নারায়ণ, নৃসিংহ, হয়গ্রীব, মহাবরাহ, ও ব্রহ্মা, এই নব ব্যূহ। তন্মধ্যে ব্রহ্মাকে পূর্ব্বোক্ত প্রকারে (৯ পৃষ্ঠা দেখ) শ্রীহরি অর্থাৎ ঈশ্বরকোটি-পরিগণিত বুঝিতে হইবে।১৭৫ এই নব-ব্যূহের মধ্যে বাসুদেবাদি ব্যূহ-চতুষ্টয় সর্ব্বাতিশয়ী, সকলেই চতুর্ভুজ এবং নিরবধি-পরমৈশ্বর্য্য-নিষেবিত।১৭৬ তন্মধ্যে বাসুদেব পূর্ণানন্দস্বরূপ, এবং ঐশ্বর্য্যাদিতে পরব্যোম-

নব ব্যূহের মধ্যে বাসুদেব।

নাথের সদৃশ। যেহেতু তিনি তাঁহার সমস্ত আদি-পার্ষদবর্গের মধ্যে মুখ্য।১৭৭ বোধ করি, সেই বাসুদেবই কৃষ্ণ-নামে অভিহিত হইয়া অবতীর্ণ হইয়াছেন। যেহেতু সকল পুরাণ এবং ইতিহাসাদিতে শ্রীকৃষ্ণ বাসুদেব-নামে বিখ্যাত।১৭৮

'শ্রীকৃষ্ণ বাসুদেবের অবতার' এই পূর্ব্বোক্ত পূর্ব্বপক্ষের সমাধান।

এইরূপে শ্রীকৃষ্ণের বাসুদেবাবতারত্ব আশঙ্কা করিয়া, পরিহার করিতেছেন।—তোমার এ আপত্তি যুক্তিযুক্ত হয় না ; ইহার সমাধান করিতেছি, শ্রবণ কর। আদিব্যূহ বাসুদেব হইতে শ্রীকৃষ্ণের শ্রেষ্ঠতা কথিত হইয়াছে।১৭৯ তথাচ শ্রীপ্রথমে—"এই সকল অবতারের মধ্যে কেহ বা গর্ব্ভোদশায়ীর অংশ, কেহ বা কলা, কিন্তু শ্রীকৃষ্ণ স্বয়ংভগবান্ অর্থাৎ সকলের

মূলতত্ত্ব।"১৮০ ইতি। এই শ্লোকের কারিকা।—পুন্নামার—পুরুষের, অর্থাৎ গর্ভোদশায়ীর, এই—বরাহ-মৎস্যাদি, অংশ—অবতার, আর কুমারাদি কলা। তু—ভিন্নোপক্রম, অর্থাৎ পৃথক্ বাক্যের আরম্ভ। শ্রীকৃষ্ণ স্বয়ংভগবান্ পুরুষোত্তম অর্থাৎ শ্রীকৃষ্ণ স্বয়ংভগবান্ মূলতত্ত্ব। এতদ্দ্বারা শ্রীকৃষ্ণের বাসুদেবাবতারত্বের নিরাস করা হইল।১৮১ শ্রীদশমেও এইরূপ বলিয়াছেন—"যিনি আমাকে অনুগ্রহ করিয়াছেন, ভক্তের ইচ্ছানুযায়িনী যাঁহার ইচ্ছা, যিনি কখনই ভূতময় হন না, শ্রীকৃষ্ণ! তুমি সেই সাক্ষাৎ ভগবান্। তোমার মহিমা, আমি ব্রহ্মা ও যখন একাগ্রচিত্তদ্বারা জানিতে পারিলাম না; তখন দেববপুঃ বাসুদেব হইতেও তোমার মাহাত্ম্য অতিশায়ী। অতএব আত্মসুখানুভূতিরূপ ব্রহ্ম হইতেও যে তোমার মহিমা অধিক, এ কথা আর কি বলিব।"১৮২ ইতি। এই শ্লোকের কারিকা।—যাঁহার বপু বা বিগ্রহ নিজ নামে 'দেব' এই শব্দে খ্যাত,—দেব—বাসুদেব, বলিয়া, যাঁহার বপু বিখ্যাত, সেই ব্যূহসকলের প্রথম যে বাসুদেব, তিনিই দেববপু। তাঁহা হইতেও, সাক্ষাৎ বিদ্যমান তোমার, মহি—মাহাত্ম্য, ক—বিধাতা অর্থাৎ আমি, জানিবার নিমিত্ত অক্ষম। আত্মসুখানুভূতি হইতে—ব্রহ্ম হইতে, যে, তোমার মহিমা অধিক, এ কথা আর কি বলিব।১৮৩ এই শ্লোকের এইপ্রকার অর্থ কৈমুত্যন্যায় দ্বারা লব্ধ হইয়াছে।১৮৪ কৈমুত্যন্যায় ন্যূনে এবং অধিকে হইয়া থাকে। তন্মধ্যে ন্যূনে কৈমুত্যন্যায় যথা।—শতকোটি সূর্য্য অপেক্ষাও তেজস্বী যে কৌস্তভ-মণি, তাহা যে প্রদীপ হইতেও দীপ্তিমান্, এ কথা আর কি বলিব।১৮৫ অধিকে কৈমুত্যন্যায় যথা।—যে অন্ধকার একটী প্রদীপকেও পরাভব করিতে পারে না, সে যে, সূর্য্যকোটিসদৃশ কৌস্তভমণিকে অভিভব করিতে অক্ষম, এ কথা আর কি বলিব।১৮৬ অতএব এই শ্লোকে, ন্যূন হইতেও ন্যূনে কৈমুত্যন্যায় বিদ্যমান রহিয়াছে।১৮৭ মদনুগ্রহ—আমাতেই যাঁহার অনুগ্রহ হইয়াছে, যেহেতু অপূর্ব্ব আশ্চর্য্য দেখাইয়া, যিনি আমাকেই প্রচুর অনুগ্রহ করিয়াছেন।১৮৮ স্বেচ্ছাময়—

---

এই সকল অবতার দ্বিতীয়পুরুষের অংশ-কলা, এই কথা বলায়, অবতারমধ্যে কথিত শ্রীকৃষ্ণেরও পুরুষাবতারত্বের আশঙ্কা হওয়ায়, পুনর্ব্বার পৃথক্ বাক্যদ্বারা বলিলেন, 'শ্রীকৃষ্ণ কিন্তু স্বয়ংভগবান্'। 'ভগবান্' এই পদ দ্বারা শ্রীকৃষ্ণের পুরুষাবতারত্বের নিরাস, এবং 'স্বয়ং' এই পদ দ্বারা তাঁহার পরব্যোমনাথাদি ভগবদ্রূপেরও মূলতত্ত্বতা সমর্থন করিলেন। অতএব শ্রীকৃষ্ণ যে পরব্যোমনাথের বিলাসমূর্ত্তি বাসুদেবের অবতার, ইহা কখনই সম্ভাবিত হয় না॥ ১৮১—১৯০॥

যিনি ভক্তবর্গের সর্ব্বাভীষ্ট দানের নিমিত্ত স্বেচ্ছাময়।। ভূতময় নহে—ইহা দ্বারা পুরুষত্ব (কারণার্ণবশায়িতা) নিরস্ত হইল, অর্থাৎ তিনি কারণার্ণবশায়ী সঙ্কর্ষণের অবতার নহেন। যেহেতু এই পুরুষ (সঙ্কর্ষণ), ভূতগণের অর্থাৎ সর্ব্ববিধ জীবের পরমাশ্রয়।১৮৯ আন্তর—নিরুদ্ধ, মন, ইহাদ্বারা মনের একাগ্রতা বলা হইল। পূর্ব্বোক্ত বিশেষণ দ্বারা মহিমা জানিবার সম্ভাবনা থাকিলেও ব্রহ্মা বলিলেন, আমি জানিতে পারিলাম না,—এতদ্দ্বারা শ্রীকৃষ্ণের অচিন্ত্য ঐশ্বর্য্য প্রতিপন্ন হইল।১৯০ ব্রহ্মা জানিয়াই বাসুদেব এবং ব্রহ্ম হইতে শ্রীকৃষ্ণের মাহাত্ম্য সাতিশয় অধিকরূপে সমর্থন করিলেন।১৯১

বাসুদেবাদি শ্রীকৃষ্ণের আবরণদেবতা।

অতএব স্বায়ম্ভুবাগমে চতুর্দ্দশাক্ষর মন্ত্রের ধ্যান-বিধানস্থলে বাসুদেবাদি চতুর্ব্যূহ শ্রীকৃষ্ণের আবরণ-দেবতারূপে নির্দ্দিষ্ট হইয়াছেন।১৯২ ক্রমদীপিকাতেও অষ্টাক্ষর মন্ত্রের পদ্ধতিতে বাসুদেবাদি চতুর্ব্যূহকে গোকুলনাথের আবরণরূপে উল্লেখ করিয়াছেন।১৯৩

নির্ব্বিশেষ ব্রহ্ম অপেক্ষা শ্রীকৃষ্ণের শ্রেষ্ঠতা-বিষয়ে পূর্ব্বপক্ষ ও তাহার সমাধান।

যদি বল, ব্রহ্ম অপেক্ষা শ্রীকৃষ্ণকে কেন শ্রেষ্ঠ বলিলে? যেহেতু ব্রহ্ম এবং শ্রীকৃষ্ণের ঐক্যই প্রসিদ্ধ আছে।১৯৪ সকল শাস্ত্র এক ভগবান্‌কেই পুরুষ, পরমাত্মা, ব্রহ্ম এবং জ্ঞান ইত্যাদি বহুরূপে কীর্ত্তন করিয়াছেন।১৯৫ তথাচ স্কন্দপুরাণে—"একই ভগবান্‌কে, অষ্টাঙ্গ যোগীরা পরমাত্মা, ঔপনিষদেরা ব্রহ্ম, এবং জ্ঞানযোগীরা জ্ঞান বলিয়া অবধারণ করেন।"১৯৬ শ্রীপ্রথমস্কন্ধেও বলিয়াছেন—"তত্ত্ববেত্তারা এক অদ্বয় জ্ঞানতত্ত্বকে ব্রহ্ম, পরমাত্মা এবং ভগবান্ বলিয়া নির্দ্দেশ করেন।"১৯৭ ইতি। এই আশঙ্কার পরিহার করিতেছেন।—তুমি সত্যই বলিয়াছ, কিন্তু তৃতীয়স্কন্ধে কপিলদেব যাহা বলিয়াছেন, তাহা শ্রবণ কর; যথা—"বহুগুণাশ্রয় এক ক্ষীরাদি দ্রব্য যেমন চক্ষুরাদি পৃথক্ পৃথক্ ইন্দ্রিয়দ্বারা নানারূপে পরিগৃহীত হয়, তদ্রূপ একই ভগবান্ উপা-

---

নির্ব্বিশেষ ব্রহ্ম অপেক্ষা বাসুদেবের মহিমা অধিক, তদপেক্ষা শ্রীকৃষ্ণের মাহাত্ম্য অধিক, ইহাই ব্রহ্মস্তুতিশ্লোকদ্বারা সমর্থিত হইল॥ ১৯১—১৯৬॥

স্কন্দপুরাণ ভগবদাদি বস্তুকে জ্ঞান, এবং প্রথমস্কন্ধ জ্ঞানকে ভগবদাদি বস্তু বলায়, বস্তুগত কোন বৈলক্ষণ্য দেখা যায় না, ইহাই প্রতিপক্ষের অভিপ্রায়॥ ১৯৭—২২॥

সনাভেদে নানারূপে প্রতিভাত হইয়া থাকেন।"১৯৯ ইতি। এই শ্লোকের কারিকা।—এক ভগবানে বহুবিধ স্বরূপের বিদ্যমানতা থাকিলেও, উপাসনানুসারে সেই সেই উপাসকে তদুপযোগী স্বরূপেরই প্রকাশ হইয়া থাকে।২০০ যেমন রূপ-রসাদি বহুবিধ গুণের আশ্রয় এক দুগ্ধাদি দ্রব্য, পৃথক্ পৃথক্ ইন্দ্রিয় দ্বারা পৃথক্ পৃথক্ রূপে প্রতীত হয় অর্থাৎ নয়নদ্বারা শুক্ল, রসনাদ্বারা মধুর ইত্যাদিরূপে প্রতীত হয়, তদ্রূপ একই ভগবান্ উপাসনাভেদে বহুপ্রকারে প্রতীত হইয়া থাকেন।২০১—২০২ যেমন দুগ্ধাদির মাধুর্য্য, এক রসনাই গ্রহণ করিতে সমর্থ, অপর ইন্দ্রিয় নহে; আর যেমন চক্ষুরাদি ইন্দ্রিয়গণ রূপরসাদির মধ্যে স্বীয় স্বীয় বিষয় গ্রহণ করিতে সমর্থ, কিন্তু চিত্ত সমস্ত ইন্দ্রিয়ের গ্রাহ্য বিষয়ই গ্রহণ করিয়া থাকে; তদ্রূপ বহিরিন্দ্রিয়স্থানীয় অন্যান্য উপাসনাবর্গ কেবল স্বস্বোপযোগী সেই সেই স্বরূপের গ্রহণ করিতে সমর্থ, চিত্তস্থানীয় ভক্তি কিন্তু তত্তদুপাসনার বিষয় সমস্ত স্বরূপই গ্রহণ করিতে পারেন।২০৩—২০৪ এইরূপ প্রধান প্রধান শাস্ত্রে, ব্রহ্ম হইতে মাধুর্য্যাদি গুণের আধিক্যবশত, শ্রীকৃষ্ণের উৎকর্ষ কথিত হইয়াছে।২০৫ তথাচ শ্রীদশমে—"হে বিভো! যদ্যপি অগুণ এবং সগুণ দুই-ই তুমি, তথাপি অন্যথারূপে না হইলেও, বিশুদ্ধ চিত্ত দ্বারা নির্বিকার, নীরূপ বিজ্ঞানবস্তুরূপে এবং অনন্যবোধ্যরূপে অগুণ ব্রহ্মের মহিমা বরং বোধগোচর হইতে পারে,২০৬ কিন্তু এই বিশ্বের হিতের নিমিত্ত অবতীর্ণ সগুণ তোমার গুণাবলী গণনা করিতে কাহারা সমর্থ হয়? যাহারা অতীব নিপুণ, তাহারা যদি দীর্ঘকালে পৃথিবীর পরমাণু, আকাশের হিমকণা এবং সূর্য্যাদির কিরণপরমাণুও গণনা করিতে পারে, তথাপি সগুণ তোমার গুণ সংখ্যা করিতে পারে না।"২০৭ ইতি।

ভগবদ্গুণ অপ্রাকৃত।

যদি বল গুণমাত্রই প্রকৃতিকার্য্য, অতএব মরীচিকাসদৃশ, তাহার গণনা করা যায় না, ইহাতে আর আশ্চর্য্যের বিষয় কি?২০৮ তুমি এ কথা বলিতে পারিতেছ না। ভগবানের

জ্ঞানযোগদ্বারা ভগবৎস্বরূপের নির্বিশেষাকারে অর্থাৎ নির্বিশেষ ব্রহ্মরূপে প্রকাশ হয়, আর ভক্তিযোগদ্বারা বিচিত্র-অনন্ত-স্বরূপশক্তিবিশিষ্ট ভগবদ্রূপের প্রকাশ হইয়া থাকে। সুতরাং স্বরূপশক্তির বৈচিত্রী হেতু ব্রহ্ম অপেক্ষা ভগবানের উৎকর্ষ সাধিত হইল॥ ২০৩—২০৬॥

এই শ্লোক দ্বারা নির্বিশেষ ব্রহ্মে কোনরূপ গুণের আবিষ্কার নাই, এবং শ্রীকৃষ্ণে অনন্ত গুণের অভিব্যক্তি আছে, ইহাই সমর্থন করিলেন॥ ২০৭॥ ২০৮॥

গুণ কখনই প্রাকৃত হইতে পারে না। তাঁহার সমস্ত গুণই তাঁহার স্বরূপভূত, সুতরাং সেই সকল গুণ নিশ্চয়ই সুখস্বরূপ।২০৯ তথাচ ব্রহ্মতর্কে—"ভগবান হরি স্ব-স্বরূপভূত গুণে গুণবান্। অতএব বিষ্ণু এবং মুক্ত-জীবের গুণ, কদাপি স্ব-স্বরূপ হইতে পৃথক্ নহে।"২১০ শ্রীবিষ্ণুপুরাণে—"যে পরমেশ্বরে সত্ত্বাদি প্রাকৃতগুণের সংসর্গ নাই; সেই পরমশুদ্ধ আদিপুরুষ হরি প্রসন্নতা বিস্তার করুন।"২১১ তথাচ সেই বিষ্ণুপুরাণেই—"হেয় অর্থাৎ প্রাকৃত গুণ ব্যতীত সমগ্র জ্ঞান, শক্তি, বল, ঐশ্বর্য্য, বীর্য্য, এবং তেজঃ, ইহারা ভগবৎ-শব্দের অভিধেয়।"২১২ পদ্মপুরাণেও—"পরমেশ্বর যে শাস্ত্রে 'নির্গুণ' বলিয়া কীর্ত্তিত আছেন, তদ্দ্বারা তাঁহাতে হেয় বা প্রাকৃত গুণের অভাবই বলা হইয়াছে।"২১৩ শ্রীপ্রথমেও—"হে ধর্ম্ম! যে সকল গুণ কীর্ত্তন করিলাম, সেই গুণপরম্পরা এবং অন্য মহাগুণরাশি, যে শ্রীকৃষ্ণে নিত্যরূপে বিরাজমান, মহত্ত্বাভিলাষী ব্যক্তিগণ যে সকল গুণ প্রার্থনা করেন, সেই সকল গুণাবলী কখনই শ্রীকৃষ্ণ হইতে বিযুক্ত হয় না।"২১৪ ইতি। অতএব এই শ্রীকৃষ্ণ অসংখ্য অপ্রাকৃত-গুণশালী, অপরিমিতশক্তিবিশিষ্ট এবং পূর্ণানন্দঘনবিগ্রহ।২১৫

শ্রীকৃষ্ণ অপ্রাকৃতগুণবিশিষ্ট ও সূর্য্যতুল্য, আর ব্রহ্ম নির্ধর্মক ও কৃষ্ণসূর্য্যের প্রভাতুল্য।

নির্গুণ, নির্ব্বিশেষ এবং অমূর্ত্ত ব্রহ্ম, সূর্য্যস্থানীয় শ্রীকৃষ্ণের প্রভাস্থানীয় বলিয়া উক্ত হইয়াছেন।২১৬ গীতাতে সেইরূপ বলিয়াছেন—"হে পার্থ! যে সাধক অব্যভিচারি-ভক্তিযোগ দ্বারা আমার সেবা করেন, তিনি প্রাকৃতগুণ অতিক্রম করিয়া ব্রহ্মসাদৃশ্য প্রাপ্ত হন।২১৭ নিরাকার ব্রহ্ম (চৈতন্যরাশি), অব্যয় অমৃত (নিত্যমুক্তি), নিত্যধর্ম্ম (শ্রবণাদি ভক্তিযোগ) এবং ঐকান্তিক সুখ (প্রেমভক্তি), এই সকলের আমিই পরমাশ্রয়।"২১৮ ইতি। এই দুই শ্লোকের কারিকা।—সেই সাধক ব্রহ্মে ভাব অর্থাৎ লয় প্রাপ্ত হইয়া, তত্রস্থ লীলাবিগ্রহ আশ্রয় করিয়া, আনন্দঘনমূর্ত্তি আমাকে প্রেমভক্তি দ্বারা ভজনা করেন; ব্যাখ্যেয় শ্লোকের ইহাই অভিপ্রায়।২১৯ যেহেতু প্রেমসেবাই অব্যভিচারিণী ভক্তির ফল। কেবল-ব্রহ্মভাব কিন্তু বিদ্বেষ-

যেমন আকাশ স্বরূপত নির্ম্মল হইলেও তাহাতে মিথ্যাভূত নীলিমার আরোপ হইয়া থাকে, তদ্রূপ বস্তুত নির্গুণব্রহ্মেও প্রাকৃত গুণপরম্পরার আরোপ করা হয়॥ ২০৯॥

গুণাতীত বস্তুতে প্রকৃতিগুণের সংসর্গ কখনই হইতে পারে না॥ ২১০—২৮৯॥

দ্বারাও লাভ হইতে পারে।২২০ যদি বল, তুমি যদুকুলসম্ভূত, তোমাকে ভজনা করিলে কিপ্রকারে ব্রহ্মভাব সম্পন্ন হইতে পারে ? অর্জ্জুনের এই আশঙ্কা পরিহারের নিমিত্ত, "ব্রহ্মণো হি" এই শ্লোক বলিলেন। হি—যেহেতু, অহং—তোমার সম্মুখস্থিত আনন্দপূর্ণ চিদ্ঘনবিগ্রহ আমি, চিৎস্বরূপ ব্রহ্মের, প্রতিষ্ঠা—পরমাশ্রয় ; ঘনীভূত তেজোবিগ্রহ সূর্য্য যেমন কিরণরাশির আশ্রয়, তদ্রূপ চিদ্ঘনবিগ্রহ আমি চিৎস্বরূপ ব্রহ্মের পরমাশ্রয়।২২১ অব্যয় অমৃত—নিত্যমুক্তি। শাশ্বতধর্ম্ম—ভগবদ্ধর্ম্ম। ঐকান্তিক সুখ—প্রেমভক্তিরসোৎসব, যে প্রেমভক্তিরসোৎসব মোক্ষসুখেরও তিরস্কার করিয়া থাকে।২২২—২২৩ ব্রহ্মসংহিতায় আরও বলিয়াছেন—"অনন্ত-কোটি ব্রহ্মাণ্ডে অশেষ-বসুধাদি-বিভূতি দ্বারা ভিন্ন যে নিষ্কল, অনন্ত এবং অশেষস্বরূপ ব্রহ্ম, তিনি প্রভাযুক্ত যাঁহার প্রভা, আমি সেই আদিপুরুষ গোবিন্দকে ভজনা করি।"২২৪ ইতি। এই শ্লোকের দুইটী কারিকা।—অনন্তকোটি ব্রহ্মাণ্ডে বসুধাদি-বিভূতি দ্বারা যিনি, ভিন্ন—ভেদপ্রাপ্ত, এবং যিনি নিষ্কলাদিস্বরূপ, সেই ব্রহ্ম সদাপ্রভাবযুক্ত যে গোবিন্দের প্রভা, আমি সেই গোবিন্দকে ভজনা করি ; ইহাই শ্লোকের সুস্পষ্ট অর্থ।২২৫

'শ্রীকৃষ্ণ পরব্যোমপতি নারায়ণের বিলাস' রামানুজীয়গণের এই পূর্ব্বপক্ষ উত্থাপন।

যদি বল, হে কৃষ্ণপারম্যবাদিন্ ! তোমার অভিপ্রায় আমি নিশ্চয়ই বুঝিতে পারিয়াছি ; তুমি বলিতেছ, পরব্যোমনাথের অবতার শ্রীকৃষ্ণ।২২৬ জন্মাদিলীলা প্রকটন-হেতু অবতার বলিয়া কথিত হইলেও, অন্যাবতার অর্থাৎ রাম-নৃসিংহ হইতেও উৎকর্ষবাহুল্য থাকায়, শ্রীকৃষ্ণ পরব্যোমনাথের বিলাসমধ্যে পরিগণিত হইতে পারেন।২২৭ যাঁহার সমান এবং অধিক বৈভব অন্যের নাই, সেই পরব্যোমনাথের উৎকর্ষ শ্রুতি, স্মৃতি এবং মহাতন্ত্রে বিশেষরূপে বর্ণিত আছে। লোকসৃষ্টির পূর্ব্বে ব্রাহ্মকল্পে (যে কল্পে ব্রহ্মার জন্ম হইয়াছে) তিনি ব্রহ্মাকে মহাবৈকুণ্ঠলোকস্থিত স্ব-স্বরূপ দেখাইয়াছিলেন।২২৮ তথাহি শ্রীদ্বিতীয়স্কন্ধে—"ভগবান্ পরব্যোমনাথ ব্রহ্মকর্তৃক আরাধিত হইয়া, তাঁহাকে পরব্যোম-নামক স্বীয় লোক দেখাইয়াছিলেন। যাহা অপেক্ষা আর শ্রেষ্ঠ বৈকুণ্ঠ

বৈকুণ্ঠধামের নিত্যতা।

নাই। যাহা হইতে সংক্লেশ (অবিদ্যা, অস্মিতা, রাগ, দ্বেষ এবং অভিনিবেশ), বিমোহ (অবিবেক), এবং সাধ্বস (পতনভয়) ব্যপগত হইয়াছে।

যাঁহারা ভগবৎসাক্ষাৎকার লাভ করিয়াছেন, সেই মহাপুরুষগণ, যাহার স্তুতি করিয়া থাকেন।২২৯ যে লোকে রজঃ, তমঃ ও তাহাদিগের সহচর প্রাকৃত-সত্ত্ব এবং কালবিক্রম নাই। যেখানে মায়া নাই, অতএব অপর অর্থাৎ মায়াকার্য্য মহদাদিতত্ত্বও নাই, ইহা আর কি বলিব। যেখানে সুরাসুরগণের সুপূজিত হরির পার্ষদগণ বিরাজমান রহিয়াছেন।২৩০ তাঁহারা সমুজ্জ্বল ও শ্যামকান্তি, তাঁহাদের নয়নযুগল পদ্মপলাশসদৃশ, বস্ত্রযুগল পীতবর্ণ এবং অঙ্গ সুকুমার। তাঁহারা সকলেই চতুর্ভুজ ও পরমরমণীয়। তাঁহাদিগের নিষ্কাদি-আভরণ প্রভাশালী উৎকৃষ্ট মণিসমূহে খচিত। প্রবাল, বৈদূর্য্যমণি (নীলপীতচ্ছবি মণি) ও মৃণালের ন্যায় তাঁহাদের অঙ্গকান্তি। তাঁহারা চাকচিক্যশালী কুণ্ডল ও মৌলিমালায় বিভূষিত এবং অতিতেজস্বী।২৩১ ওই লোক চতুর্দ্দিকে মহাত্মগণের দীপ্তিশালী ও শোভমান বিমানসমূহে বিরাজিত। আকাশ যেমন সবিদ্যুৎ মেঘমালায় শোভমান হয়, তদ্রূপ ঐ লোক, বরতরুণীর অঙ্গকান্তি দ্বারা বিরোচমান হইতেছে।২৩২ ঐ লোকে সম্পত্তিরূপা শ্রী মূর্ত্তিমতী হইয়া বিবিধ বিভূতি দ্বারা শ্রীহরির চরণসেবা, এবং দোলায় উপবেশন পূর্ব্বক গ্রীষ্মাদি ঋতুগণে মিলিত বসন্তঋতুকর্ত্তৃক গীয়মানা হইয়া, স্বয়ং প্রিয়তম হরির লীলা গান করিতেছেন।২৩৩ ব্রহ্মা সেই বৈকুণ্ঠলোকে নিখিলভক্তের স্বামী, শ্রীপতি, যজ্ঞফলদাতা, জগৎপালনকর্ত্তা এবং সুনন্দ, নন্দ, প্রবল ও অর্হণ প্রভৃতি নিজ পার্ষদপ্রবরকর্ত্তৃক পরিষেবিত প্রভু হরিকে দর্শন করিয়াছিলেন। যিনি ভক্তের প্রতি সর্ব্বদা সুপ্রসন্ন, যিনি সৌন্দর্য্য দ্বারা নিখিল-নেত্রের উন্মাদকর, যাঁহার বদন সর্ব্বদা সুপ্রসন্ন ও সস্মিত, নয়ন অরুণবর্ণ, মস্তকে কিরীট, কর্ণে কুণ্ডল, বাহুচতুষ্টয় সুবলিত, পরিধান পীতাম্বর, এবং বক্ষঃস্থল শ্রীচিহ্নে চিহ্নিত। যিনি চতুষ্টয়, ষোড়শ এবং পঞ্চ (হ্লাদিনী, কীর্ত্তি, করুণা ও তুষ্টি এই চতুষ্টয়, পূর্ব্বোক্ত শ্রীপ্রভৃতি সপ্ত ও বিমলাদি নব এই ষোড়শ, এবং সাংখ্য, যোগ, তপঃ, বৈরাগ্য ও ভক্তি এই পঞ্চ) শক্তি দ্বারা পরিবৃত ও সর্ব্বারাধ্য আসনে বিরাজমান এবং অন্যত্র অস্থায়ী স্বীয় ভগ-(ধর্ম্ম, জ্ঞান, বৈরাগ্য ও ঐশ্বর্য্য-) বিশিষ্ট হইয়া যে ঈশ্বর স্বীয় ধামে নিরত।"২৩৪ ইতি। এই শ্লোকসকলের কারিকা।—যৎ—যাহা অপেক্ষা, পর—উৎকৃষ্ট, অন্য পদ কুত্রাপি নাই। সংক্লেশ—অবিদ্যাদি পঞ্চ, বিমোহ—নির্বিবেকতা, সাধ্বস—পতন হইতে ভয়, এই সকল সংক্লেশাদি যে লোকে নাই, ব্রহ্মা তাহাকে দর্শন করেন। স্বদৃষ্ট—

আত্মার অর্থাৎ হরির সাক্ষাৎকার, তদ্‌বিশিষ্ট জনকর্ত্তৃক যে লোক, ঈড়িত—স্তুত।২৩৫ যে লোকে রজঃ ও তমোগুণ নাই, তাহাদিগের সহচর সত্ত্বগুণও নাই। ইহা দ্বারা, বৈকুণ্ঠে যে প্রাকৃত গুণ নাই, ইহাই প্রদর্শিত হইল। কাল-বিক্রম—সর্ব্ববিধ্বংসকারিতা, যে লোকে নাই। সর্ব্ববিধ অনর্থের হেতু যে মায়া, তাহা যে লোকে নাই, অতএব, অপর—মহদাদিবিকার, যে সেখানে নাই, তাহা আর কি বলিব। ইহা দ্বারা বৈকুণ্ঠলোকের নিত্যসিদ্ধতা প্রতি-পাদিত হইল।২৩৬ যে স্থানে হরির শ্যাম, অরুণ, হরিৎ এবং শুক্লবর্ণ পার্ষদগণ, শ্যামাদিবর্ণ পরমেশ্বরকে উপাসনা করিয়া তৎসারূপ্য প্রাপ্ত হইয়াছেন। অথবা নিত্যসিদ্ধ পার্ষদগণের শ্যামাদিকান্তিও অনাদিসিদ্ধ।২৩৭ যে লোকে লক্ষ্মীর অংশসম্ভবা সম্পদ্‌রূপিণী শ্রী মূর্ত্তি ধারণ করিয়া বিবিধ বিভূতি দ্বারা হরির মান—সেবা, রচনা করিতেছেন। কুসুমাকর—ঋতুরাজ বসন্ত। গ্রীষ্ম-বর্ষাদি ঋতুগণে পরিবৃত সেই বসন্তকর্ত্তৃক বিশেষরূপে প্রীয়মানা হইয়াও যে শ্রী স্বয়ং কেবল প্রিয়তম হরির গুণই গান করিতেছেন। এ স্থানে শতৃ-প্রত্যয়ান্ত 'গায়তী' পদ দ্বারা তিঙন্ত ক্রিয়া লক্ষিত হইয়াছে।২৩৮ সেই লোকে ব্রহ্মা যে পরমে-শ্বরকে দেখিয়াছিলেন, তিনি কি প্রকার? দৃগাসব—সৌন্দর্য্যমাধুর্য্যাদি সান্দ্রানন্দ দ্বারা জনগণের চক্ষুঃ অতিশয় মাতাইয়া তোলেন বলিয়া, সেই হরি আসব (মধুস্থানীয়)।২৩৯ পীতাংশুক-পদ দ্বারা হরির শ্যামবর্ণতা ব্যঞ্জিত হইল।২৪০ অধ্যর্হণীয়-শব্দ দ্বারা শ্রীপদ্মপুরাণের উত্তরখণ্ডোক্ত 'মহাযোগপীঠ' কথিত হইয়াছে, এবং এই গ্রন্থে পরেও তাহা বলা হইবে।২৪১ হ্লাদিনী, কীর্ত্তি, করুণা এবং তুষ্টি এই চারি শক্তি; আর ষোড়শশক্তি এই গ্রন্থে পূর্ব্বেই (৪৮ পৃ০) প্রদর্শিত হইয়াছে।২৪২ বিদ্যা-শক্তির পঞ্চপর্ব্ব সাংখ্য প্রভৃতি পাঁচটি 'পঞ্চ শক্তি'।২৪৩ সেই সাংখ্যাদি পঞ্চ, পঞ্চরাত্রে বলিয়াছেন—"সাংখ্য, যোগ, বৈরাগ্য, তপঃ এবং হরিভক্তি, ইহাকে পঞ্চপর্ব্বা বিদ্যা বলে, যে বিদ্যা দ্বারা জ্ঞানিজন হরির সহিত সম্মিলিত হয়েন।"২৪৪ ইতি। সেই যোগপীঠ এই পঞ্চবিংশতি শক্তি দ্বারা সর্ব্বদা পরিবৃত। ভগ—ঐশ্বর্য্যাদি, স্ব—অসাধারণ, অর্থাৎ তাদৃশ অসাধারণ ভগবিশিষ্ট। অন্যত্র বিরিঞ্চ্যাদিতে, অধ্রুব—অস্থির এবং ক্লিশ; অর্থাৎ যে ঐশ্বর্য্যাদি বিরিঞ্চ্যাদিতে অস্থির এবং কৃশরূপে অবস্থিত।

চারি ও ষোড়শ শক্তি।

পঞ্চশক্তি।

স্বধামে—বৈকুণ্ঠে, রমমাণ—সর্ব্বদা রতিবিধানকর্ত্তা অর্থাৎ বৈকুণ্ঠধামে সর্ব্বদা নিরত। কিংবা, স্বধাম—স্বরূপভূতশক্তি শ্রী, অর্থাৎ স্বরূপশক্তি শ্রীতে সর্ব্বদা নিরত।২৪৫ তথা চ ভার্গবতন্ত্রে—"শক্তি এবং শক্তিমানের কোন প্রকারেই ভেদ নাই। শক্তি অভিন্না হইলেও 'স্বেচ্ছা' প্রভৃতি-শব্দ দ্বারাও কথিত হইয়া থাকেন।"২৪৬ ইতি। কিন্তু

শক্তি ও শক্তিমানে ভেদ নাই।

পাদ্মোত্তরখণ্ডীয় মহাবৈকুণ্ঠ, বৈকুণ্ঠপতি, বৈকুণ্ঠমহিষী ও বৈকুণ্ঠপরিকর বর্গের বর্ণনা।

পাদ্মোত্তরখণ্ডে—"প্রধান এবং পরব্যোমের অন্তরালবর্ত্তিনী বিরজা-নাম্নী নদী। এই শুভদায়িনী নদী তত্রস্থ মূর্ত্তিমান্ বেদগণের অঙ্গস্বেদজনিত জলরাশি দ্বারা প্রবাহিত।২৪৭ এই বিরজানদীর পারে পরব্যোমে, ত্রিপাদবিভূতিযুক্ত, সনাতন, অমৃত (অতিশয় মধুর), শাশ্বত (নবায়মান), নিত্য (জন্মানন্তরাস্তিত্বরহিত), অনন্ত (বৃদ্ধিরহিত), শুদ্ধ বা অপ্রাকৃত সত্ত্বময়, দিব্য (লোকাতীত), অক্ষর (অপক্ষয়শূন্য), ব্রহ্মের পদ (উপলব্ধিস্থান), অনেককোটি সূর্য্য ও অগ্নির তুল্য তেজোময়, অব্যয়, সর্ব্ববেদময়, শুভ্র (নির্ম্মল অর্থাৎ উপাধিশূন্য), চতুর্বিধপ্রলয়রহিত, অসংখ্য (পরিমাণাতীত), অজর (বিপরিণামরহিত), সত্য (বাধরহিত), জাগ্রৎ, স্বপ্ন এবং সুষুপ্তি এই অবস্থাত্রয় রহিত, হিরণ্ময় (চিদ্ঘন), মোক্ষস্থান, ব্রহ্মানন্দসুখাত্মক, সাম্য ও আধিক্য রহিত, আদ্যন্তরহিত (জন্মনাশশূন্য), শুভ, প্রভাদ্বারা অতীব অদ্ভুত, মনোহর এবং নিত্যই নবনবায়মান আনন্দের সাগর, ইত্যাদি গুণযুক্ত সেই বিষ্ণুর পরমপদ অর্থাৎ বৈকুণ্ঠলোক।২৪৮ সূর্য্য, চন্দ্র ও অনলের আলোক উহাকে প্রকাশ করে না। যে স্থানে গমন করিলে আর সংসারে পুনরাবৃত্তি হয় না, তাহাই বিষ্ণুর পরম ধাম।২৪৯ শাশ্বত, নিত্য এবং অচ্যুত, বিষ্ণুর সেই পরমধাম, শতকোটি কল্পেও কেহ বর্ণন করিতে সমর্থ হয় না।"২৫০ সেই পদ্মপুরাণের উত্তরখণ্ডেই অগ্রে বলিয়াছেন—"যাঁহারা লক্ষ্মীপতির পদারবিন্দে একমাত্র ভক্তিরসানুভব দ্বারা বিবর্দ্ধিত, সেই ভগবৎ-পাদসেবায় নিরত মহাভাগ মহাত্মগণ, বিষ্ণুর সেই প্রেমসুখদায়ক পরমধামে গমন করিয়া থাকেন। উহা নানাবিধ জনপদে সমাকীর্ণ, এবং প্রাকার, বিমান ও রত্নময় সৌধমালায় পরিবৃত।২৫১ ঐ লোকমধ্যে মণি, কাঞ্চন ও বিচিত্রচিত্র যুক্ত প্রাকার, চতুর্দ্বার এবং পুরদ্বারে পরিবৃত অযোধ্যা-নাম্নী অপূর্ব্ব পুরী বিদ্যমান

আছে।২৫২ ঐ নগরী চণ্ডাদি দ্বারপাল, এবং কুমুদাদি দিক্‌পতি কর্ত্তৃক সুরক্ষিত। উহাঁর পূর্ব্বদ্বারে চণ্ড ও প্রচণ্ড, দক্ষিণদ্বারে ভদ্র ও সুভদ্র, পশ্চিমদ্বারে জয় ও বিজয় এবং উত্তরদ্বারে ধাতা ও বিধাতা দ্বারপাল।২৫৩ হে শুভাননে! ঐ পুরীর পূর্ব্বাদি অষ্টদিকে কুমুদ, কুমুদাক্ষ, পুণ্ডরীক, বামন, শঙ্কুকর্ণ, সর্ব্বনেত্র, সুমুখ এবং সুপ্রতিষ্ঠিত, এই অষ্টজন দিক্‌পতি।২৫৪ ঐ নগরী কোটিবৈশ্বানরসদৃশ গৃহপরম্পরায় আবৃত এবং আরূঢ়-যৌবন অপূর্ব্ব নিত্য নরনারীগণে পরিবৃত।২৫৫ উহার মধ্যভাগে মণিময়প্রাকারসংযুক্ত, শ্রেষ্ঠ তোরণসমূহে সুশোভিত, বিবিধ বিমান, অনুত্তম গৃহ ও প্রাসাদমালায় পরিবৃত এবং দিব্য অপ্সরা ও স্ত্রীগণে সর্ব্বতঃ-সমলঙ্কৃত হরির মনোহর অন্তঃপুর বিরাজমান।২৫৬ এই অন্তঃপুরমধ্যে সহস্র সহস্র মাণিক্যস্তম্ভযুক্ত, নিত্যমুক্ত জনগণে সমাকীর্ণ, সামগান দ্বারা সুশোভিত এবং বিবিধমহোৎসবান্বিত, পরমসুন্দর রত্নময় রাজোচিত মণ্ডপ বিরাজমান আছে।২৫৭ এই মণ্ডপমধ্যে সর্ব্ববেদময় রমণীয় নির্ম্মল সিংহাসন বিদ্যমান রহিয়াছে। ধর্ম্ম, জ্ঞান, ঐশ্বর্য্য এবং বৈরাগ্যের অধিষ্ঠাতৃদেবতাগণ বেদময় নিত্য-বিগ্রহ পরিগ্রহ পূর্ব্বক, পাদপীঠরূপে অবস্থিত হইয়া সেই সিংহাসন ধারণ করিয়া আছেন।"২৫৮ সেই পদ্মপুরাণের উত্তরখণ্ডেই—"এই সিংহাসনের মধ্যভাগে বহ্নি, সূর্য্য, চন্দ্র, কূর্ম্ম, নাগরাজ, বিনতানন্দন বেদময় গরুড়, সমস্ত ছন্দ এবং সর্ব্ববিধ মন্ত্র পীঠরূপে অবস্থিত আছেন। ঐ যোগপীঠ সর্ব্বাধার ও দিব্যরূপে নির্দ্দিষ্ট হইয়া থাকে।২৫৯ 'হে শুভদর্শনে পার্ব্বতি! সেই যোগপীঠের মধ্যে নবোদিতসূর্য্য-সদৃশ অষ্টদল পদ্ম আছে,—সেই পদ্মমধ্যস্থিত গায়ত্রীস্বরূপা কর্ণিকাতে, দেবারাধ্য পরমপুরুষ নারায়ণ, লক্ষ্মীর সহিত উপবিষ্ট রহিয়াছেন।২৬০ তিনি ইন্দীবরদলশ্যাম; তাঁহার অঙ্গপ্রভা কোটিসূর্য্যতুল্য; তিনি নিত্যযৌবনশালী ও ক্রীড়াপরায়ণ; তাঁহার অঙ্গ স্নিগ্ধ এবং অবয়ব সুকোমল।২৬১ তাঁহার সুকোমল করপদ্ম ও ও চরণপদ্ম বিকসিত-রক্তপদ্ম-সদৃশ, নয়নযুগল প্রফুল্ল-পুণ্ডরীকতুল্য, এবং ভ্রূলতা-যুগল অতীব সুরম্য।২৬২ তাঁহার নাসা, কপোল ও মুখকমল উপমারহিত, দন্ত-পংক্তি মুক্তাফলসদৃশ, এবং সুস্মিত ওষ্ঠাধর প্রবালতুল্য।২৬৩ তাঁহার সুস্মিত মুখপঙ্কজ পূর্ণসুধাকরসদৃশ, এবং কর্ণালম্বি-কুণ্ডলযুগল নবোদিত-দিনকরতুল্য।২৬৪ তাঁহার নীলবর্ণ কেশকলাপ সুস্নিগ্ধ ও কুটিল, আর সেই কেশকলাপ কবরী-বদ্ধ হইয়া পারিজাত ও মন্দার কুসুমে শোভমান হইতেছে।২৬৫ তাঁহার কণ্ঠস্থ

কৌস্তুভমণি প্রাতঃকালীন দিনমণিসদৃশ এবং কম্বুগ্রীবা মুক্তাহার ও স্বর্ণমালায় অলঙ্কৃত।২৬৬ তাঁহার উন্নত অংসচতুষ্টয় সিংহস্কন্ধসদৃশ, বাহুচতুষ্টয় পীন, সুবলিত ও আয়ত এবং তিনি অঙ্গুরীয়, কেয়ূর ও বলয়দ্বারা সুশোভিত।২৬৭ তাঁহার বিশাল বক্ষঃস্থল কোটি-কোটি-নবসূর্য্যসদৃশ কৌস্তুভমণি প্রভৃতি ভূষণ ও বনমালায় বিভূষিত।২৬৮ বিধাতার জন্মস্থান নাভিপঙ্কজদ্বারা তিনি শোভা পাইতেছেন, এবং তিনি নবোদিত-সূর্য্যসদৃশ সুস্নিগ্ধ পীতবসন পরিধান করিয়া আছেন।২৬৯ তাঁহার চরণযুগল নানারত্নখচিত নূপুরদ্বারা বিভূষিত এবং নখপংক্তি চন্দ্রিকা-সমন্বিত চন্দ্রতুল্য।২৭০ তিনি নিখিল সৌন্দর্য্যের নিধি, তাঁহার শরীর-লাবণ্য কন্দর্প-কোটি-তিরস্কারী, অঙ্গ দিব্যচন্দনে চর্চ্চিত, ঊর্দ্ধবাহুযুগলে শঙ্খ ও চক্র বিরাজিত, এবং অধোবাহুদ্বয় বর ও অভয়প্রদ।২৭১ স্বর্ণপ্রতিমাসদৃশী, সুবর্ণ ও রজত মালায় অলঙ্কৃতা অতিতেজস্বিনী মহালক্ষ্মী এই নারায়ণের বামাঙ্কে অবস্থান করিতেছেন।২৭২ ইনি সর্ব্বসল্লক্ষণসম্পন্না ও নবযৌবনা, ইঁহার কর্ণযুগল রত্নময় কুণ্ডলে অলঙ্কৃত, এবং কেশকলাপ কৃষ্ণবর্ণ ও ঈষৎ কুঞ্চিত।২৭৩ ইঁহার অঙ্গ দিব্যচন্দনে চর্চ্চিত ও দিব্যকুসুমে সুশোভিত, এবং কুন্তলভার মন্দার, কেতকী ও জাতীকুসুমদ্বারা সুবিরাজিত।২৭৪ ইঁহার ভ্রূ, নাসা ও শ্রোণিতট পরমশোভান্বিত, পয়োধর পীন ও উন্নত এবং সুস্মিত মুখপঙ্কজ পূর্ণচন্দ্রসদৃশ।২৭৫ ইঁহার কর্ণস্থ কুণ্ডল তরুণাদিত্যের ন্যায় তেজস্বী, অঙ্গপ্রভা দাহোত্তীর্ণ সুবর্ণতুল্য এবং আভরণসকল তপ্তকাঞ্চনময়।২৭৬ ইনি চতুর্ভুজবিশিষ্টা এবং স্বর্ণপদ্ম, নানারত্নখচিত স্বর্ণপদ্মের মালা, হার, কেয়ূর, বলয় ও অঙ্গুরীয় দ্বারা বিভূষিতা।২৭৭ ইঁহার ঊর্দ্ধস্থভুজযুগলে প্রফুল্ল পদ্মযুগল, এবং অপর করদ্বয়ে স্বর্ণময় বীজপূর ফল (টাবালেবু) বিরাজিত।২৭৮ এতাদৃশী নিত্য অনপায়িনী মহালক্ষ্মীর সহিত মহামহেশ্বর ভগবান্ নারায়ণ, পরব্যোমাখ্য নিত্যধামে সর্ব্বদা পরমানন্দ অনুভব করিতেছেন।২৭৯ হে শুভাননে গৌরি! তাঁহার উভয় পার্শ্বে ভূ, ও লীলা, এই শক্তিদ্বয় সমাসীনা রহিয়াছেন।২৮০ আর পূর্ব্বাদি অষ্টদিকে স্থিত যোগপীঠস্থ পদ্মের অষ্টদলাগ্রে বিমলা, উৎকর্ষিণী, জ্ঞানা, ক্রিয়া, যোগা, প্রহ্বী, সত্যা এবং ঈশানা, সর্ব্বসল্লক্ষণযুক্তা এই অষ্টশক্তি, পরমাত্মার মহিষীরূপে অবস্থান করিয়া সুধাকরপ্রভ দিব্যচামরসমূহ ধারণ পূর্ব্বক নিজপতি অচ্যুতের আনন্দবর্দ্ধন করিতেছেন।২৮১ যাঁহাদিগের হস্তে লীলাকমল, অঙ্গপ্রভা কোটি বৈশ্বানর-

সদৃশ, অবয়ব সর্ব্ববিধ সল্লক্ষণযুক্ত, এবং বদনমণ্ডল সুধাকরপ্রতিম, সেই অপ্রাকৃত পঞ্চশত অপ্সরাগণে এবং অন্তঃপুরবাসিনী অন্যান্য সীমন্তিনীগণে পরিবৃত হইয়া রাজরাজেশ্বর পরমপুরুষ হরি শোভা পাইতেছেন।২৮২ আর অনন্ত, বিহগেশ্বর গরুড় ও বিম্বক্সেনাদি সুরেশ্বরগণ, অন্যপরিজন, এবং নিত্যমুক্ত মহাপুরুষগণে পরিবৃত্ত হইয়া, পরমপুরুষ হরি, মহালক্ষ্মীর সহিত ভোগ ও ঐশ্বর্য্যদ্বারা পরমানন্দ অনুভব করিতেছেন।"২৮৩ ইতি। এই সকল শ্লোকের কারিকা।—শব্দ বা মুখ্যবৃত্তি এবং অর্থ বা তাৎপর্য্যবৃত্তি দ্বারা একই কথা যে পুনঃপুনঃ কথিত হইতেছে, তাহা কেবল হেতুবাদীদিগের প্রতীতির নিমিত্ত। কেননা, বর্ণনীয় বস্তুটি আপাতদৃষ্টিতে অসম্ভব বলিয়াই বোধ হয়।২৮৪ লক্ষ্মীপতির নিশ্বাসরূপ বেদগণ বৈকুণ্ঠে মূর্ত্তিমান্ হইয়া আছেন। তজ্জন্য তাঁহাদিগের অঙ্গ হইতে পরমপবিত্র স্বেদজল বিগলিত হইতেছে।২৮৫ পরব্যোম, ত্রিপাদবিভূতির আশ্রয় বলিয়া, সেই পদ বা ধাম ত্রিপাদ্ভূত। যেহেতু সর্ব্ববিধ একপাদবিভূতি মায়িক, বলিয়া কথিত।২৮৬ অমৃত—অতিশয় মধুর। শাশ্বত—মুহুর্মুহুঃ নবায়মান। শুদ্ধসত্ত্ব—অপ্রাকৃত সত্ত্ব। নিত্য, অক্ষর প্রভৃতি, পদ দ্বারা ষড়্বিধ ভাববিকারের (জন্ম, জন্মানন্তরাস্তিত্ব, বৃদ্ধি, বিপরিণাম, অপক্ষয়, এবং নাশের) নিষেধ করিলেন।২৮৭ কিঞ্চ

মহাবৈকুণ্ঠের সপ্ত আবরণ ও চতুঃসপ্ততি আবরণ-দেবতা।

অনুত্থাপিত শ্লোকসমূহেরও কারিকা।—পরব্যোমের পূর্ব্বাদি অষ্টদিকে লক্ষ্ম্যাদির সহিত বাসুদেবাদি চতুর্ব্যূহদ্বারা প্রথম আবরণ।২৮৮ তন্মধ্যে পূর্ব্বাদি-দিক্‌চতুষ্টয়ে, বাসুদেবাদি চতুর্ব্যূহের পুরী, আর আগ্নেয়াদি-কোণচতুষ্টয়ে লক্ষ্মী, সরস্বতী, রতি এবং কান্তির পুরী।২৮৯ কেশবাদি চতুর্বিংশতি মূর্ত্তিদ্বারা দ্বিতীয় আবরণ। পূর্ব্বাদি অষ্টদিকের এক এক দিকে কেশবাদি তিন তিন মূর্ত্তি অবস্থিত ২৯০ পূর্ব্বাদি দশ দিকে অবস্থিত মৎস্য-কূর্ম্মাদি দশ মূর্ত্তিদ্বারা তৃতীয় আবরণ।২৯১ পূর্ব্বাদি অষ্টদিকে অবস্থিত 'সত্য,

---

কেশবাদি চতুর্বিংশতি মূর্ত্তি—কেশব, নারায়ণ, মাধব, গোবিন্দ, বিষ্ণু, মধুসূদন, ত্রিবিক্রম, বামন, শ্রীধর, হৃষীকেশ, পদ্মনাভ, দামোদর, বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন, অনিরুদ্ধ, পুরুষোত্তম, অধোক্ষজ, নৃসিংহ, অচ্যুত, জনার্দ্দন, উপেন্দ্র, হরি ও কৃষ্ণ। এস্থলে বুঝিতে হইবে যে, এই কৃষ্ণ, যশোদানন্দন হইতে ভিন্ন॥ ২৯০—২৯১॥

অচ্যুত, অনন্ত, দুর্গা, বিষ্বক্সেন, গজানন, শঙ্খনিধি এবং পদ্মনিধি দ্বারা চতুর্থ আবরণ।২৯২ পূর্ব্বাদি অষ্টদিকে অবস্থিত ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, অথর্ব্ব-বেদ, সাবিত্রী, গরুড়, ধর্ম্ম এবং যজ্ঞ দ্বারা পঞ্চম আবরণ।২৯৩ পূর্ব্বাদি অষ্টদিকে অবস্থিত শঙ্খ, চক্র, গদা, পদ্ম, খড়্গ, শার্ঙ্গ, হল ও মুষল দ্বারা ষষ্ঠ আবরণ। আর ইন্দ্রাদি দ্বারা সপ্তম আবরণ।২৯৪ "পরব্যোমস্থিত সাধ্যগণ, মরুদ্‌গণ, বিশ্বে-দেবগণ, এবং অন্য যে সকল ইন্দ্রাদি দেবগণ, তাঁহারা সকলেই নিত্য অর্থাৎ অপ্রাকৃত। আর প্রাকৃত স্বর্গে যে সাধ্যাদি দেবগণ আছেন, তাঁহারা সকলেই প্রাকৃত।"২৯৫ পরব্যোমে বাসুদেবাদি চতুরধিক-সপ্ততি-সংখ্যক মূর্ত্তির তাবৎ অর্থাৎ চতুরধিক-সপ্ততি-সংখ্যক লোক বিদ্যমান আছে।২৯৬ গর্ভোদশায়ীর ব্রহ্মা, বিষ্ণু এবং শিব, এই তিন অবতারের মধ্যে বিষ্ণুরই মহত্ত্ব ভৃগ্বাদি ঋষিগণ-কর্তৃক নির্দ্ধারিত হইয়াছে। তাহার মধ্যে পুরুষ, (গর্ভোদশায়ী ও কারণার্ণব-শায়ী) যে মহত্তম, তাহা আর কি বলিব। ইহাতেও যে বাসুদেব মহত্তম, ইহা আর কত বলিব। তাহাতে আবার মহাবৈকুণ্ঠনাথ যে মহত্তম, ইহা আর কত বলিব।২৯৭ সদাশিব-নামে বিখ্যাত যে শম্ভু, তিনিও এই মহাবৈকুণ্ঠনাথের

ইন্দ্রাদি—ইন্দ্র, বহ্নি, যম, নির্ঋতি, বরুণ, বায়ু, কুবের ও ঈশান॥ ২৯৪॥

প্রাকৃত স্বর্গস্থিত সাধ্য, মরুৎ প্রভৃতি দেবগণ, পরব্যোমস্থিত সাধ্যাদির আবিষ্ট জীব বিশেষ॥ ২৯৫॥

১ম আবরণে বাসুদেবাদি চতুষ্টয় ও লক্ষ্ম্যাদি চতুষ্টয়, এই অষ্ট, ২য় আবরণে কেশবাদি চতুর্বিংশতি; ৩য় আবরণে মৎস্যাদি দশ; ৪র্থ আবরণে অচ্যুতাদি অষ্ট; ৫ম আবরণে ঋগ্বেদাদি অষ্ট; ৬ষ্ঠ আবরণে শঙ্খাদি অষ্ট; আর ৭ম আবরণে ইন্দ্রাদি অষ্ট, সর্ব্বসমুদায়ে চতুঃ সপ্ততি। ৮+২৪+১০+৮+৮+৮+৮=৭৪॥ ২৯৬॥

সরস্বতীতীরে সত্রযাগার্থি অবস্থিত ঋষিগণের বিতর্ক হয়, 'ব্রহ্মা, বিষ্ণু ও শিব, এই তিনের মধ্যে কে মহত্তম?' কিন্তু ঋষিগণ এ বিষয়ে কোনরূপ নির্ণয়ে অসমর্থ হইয়া, সত্ত্বপরীক্ষার নিমিত্ত মহর্ষি ভৃগুকে প্রেরণ করেন। তিনি প্রথমত স্বপিতা ব্রহ্মার সভায় উপস্থিত হইয়া, তাঁহাকে প্রণামাদি কিছুই করিলেন না; তাহাতে ব্রহ্মা ক্রোধান্বিত হইলেন। পরে পুত্র-বুদ্ধিতে ক্রোধানল শান্ত করিয়া তাঁহাকে ক্ষমা করিলেন। ঋষি, ব্রহ্মাতে সত্ত্বগুণের অভাব অনুভব করিয়া, কৈলাসে উপস্থিত হইলেন। মহাদেব, ভ্রাতৃবুদ্ধিতে ভৃগুকে আলিঙ্গন করিতে উদ্যত হইলে, মহর্ষি বলিলেন, 'তুমি দুরাচার, তোমার আলিঙ্গন চাহি না।' তখন মৃত্যুঞ্জয় এই কথা শ্রবণমাত্রই ক্রোধে পরিপূর্ণ হইয়া, ত্রিশূল গ্রহণ করিয়া ভৃগুকে বিনাশ করিতে উদ্যত হইলে,

ঈশানকোণের আবরণ।২৯৮ এই সকল প্রমাণদ্বারা বলিতেছি, শ্রীকৃষ্ণ নারায়ণের বিলাস। অতএব দীপোত্থদীপের ন্যায় বিলাস (শ্রীকৃষ্ণ) ও বিলাসীর (নারায়ণের) প্রায়ই বৈলক্ষণ্য দেখা যায় না।২৯৯

'শ্রীকৃষ্ণ নারায়ণের বিলাস,' এই পূর্ব্বোক্ত পূর্ব্বপক্ষের উত্তরপক্ষ।

পূর্ব্বোক্ত আশঙ্কা পরিহারপূর্ব্বক বলিতেছেন—হে মহাবাদিন্! তুমি এ কথা বলিতে পার না। কারণ তুমি এখনও শ্রীকৃষ্ণের গূঢ়-ঐশ্বর্য্য-বিজ্ঞান ও রসাস্বাদন বিষয়ে অনিপুণ আছ।৩০০ যেহেতু সর্ব্ববেদান্তের সার এবং বেদকল্পতরুর ফলস্বরূপ শ্রীমদ্ভাগবতই এই বিষয়ে সর্ব্বাপেক্ষা প্রধান প্রমাণ।৩০১ তথাহি শ্রীতৃতীয়ে—"যাঁহার সমান ও যদপেক্ষা অধিক নাই, যিনি ত্র্যধীশ, অর্থাৎ পরব্যোমের উপরিস্থিত গোলোক, মথুরা ও দ্বারকার অধিপতি, স্বকল্পভূত পরমানন্দশক্তিপ্রভাবে সমস্ত কাম (অভীষ্ট-সিদ্ধি) যাঁহাতে উপগত আছে, চিরকালজীবী ব্রহ্মাদি লোকপালগণ কোটি কোটি মুকুটদ্বারা যাঁহার পাদপীঠের স্তুতি করিতেছেন, সেই সেই ব্রহ্মাদি লোকপালগণ স্বীয় স্বীয় কার্য্যে অবস্থিত হইয়া যাঁহার আজ্ঞাপালনরূপ বলি হরণ করিতেছেন, সেই শ্রীকৃষ্ণই স্বয়ংভগবান্ অর্থাৎ অন্যকে অপেক্ষা করিয়া তাঁহার স্বরূপ ও ঐশ্বর্য্য প্রকাশিত হয় নাই।"৩০২ ইতি। এই শ্লোকের

---

দেবী গিরিকন্যা চরণ ধারণপূর্ব্বক ত্রিপুরারিকে সান্ত্বনা করিলেন। ভৃগু সেখানেও সত্ত্ব সম্বন্ধ না দেখিয়া, বৈকুণ্ঠে উপস্থিত হইলেন; তথায় বহির্ব্বনে প্রভুকে না দেখিয়া, অন্তঃপুরে প্রবেশ পূর্ব্বক, লক্ষ্মীর ক্রোড়ে শয়ান ভগবান্‌কে অবলোকন করিয়া তাঁহার বক্ষঃস্থলে পদাঘাত করিলেন। ভগবান্ তৎক্ষণাৎ লক্ষ্মীর সহিত গাত্রোত্থানপুরঃসর ঋষির যথোচিত অভ্যর্থনা হয় নাই বলিয়া ক্ষমাপ্রার্থনা পূর্ব্বক বিনীতভাবে বলিতে লাগিলেন—'ভগবন্! অদ্য আমি আপনার পাদরেণুস্পর্শে পরম পবিত্র হইয়া লক্ষ্মীর আবাসভূমি হইলাম। আমার কঠিন বক্ষঃস্থলস্পর্শে আপনার কোমল চরণের ত কোন ব্যথা হয় নাই?' ঋষি ভগবানের এতাদৃশ মধুরবচনে পরিতৃপ্ত ও সজলনয়নে পুনর্ব্বার সত্রস্থানে সমাগত হইয়া মুনিগণসমীপে সমস্ত বর্ণন করিলেন। ঋষিগণ ব্রহ্মা ও শিবে রজস্তমোগুণজনিত প্রবল ক্রোধ, আর ভগবানে তাহার অভাবে শুদ্ধসত্ত্বের আবিষ্কার অনুভব করিয়া, বিস্মিত ও মুক্তসংশয় হইয়া বিষ্ণুতেই সর্ব্বাপেক্ষা অধিকতর বিশ্বাস স্থাপন করিলেন॥ ২৯৭॥ ২৯৮॥

এস্থলে নারায়ণের স্বয়ংরূপতাবাদীর অভিপ্রায় এই যে, নারায়ণ মূলদীপস্থানীয় এবং শ্রীকৃষ্ণ তদুত্থদীপস্থানীয়॥ ২৯৯—৩০৪॥

কারিকা।—অন্য অর্থাৎ পরব্যোমনাথপর্য্যন্তের সহিত সাম্য এবং তাঁহাদিগের অতিশয় অর্থাৎ কৃষ্ণস্বরূপ অপেক্ষা আধিক্য, এই দুই যাঁহাতে নাই ; এইরূপ সমাসদ্বারা সমস্ত ভগবৎস্বরূপ হইতে, শ্রীকৃষ্ণের উৎকর্ষ নিরূপণ হেতু, পরব্যোমনাথ অপেক্ষাও শ্রীকৃষ্ণের আধিক্য প্রদর্শিত হইল।৩০৩ 'স্বয়ং'পদদ্বারা শ্রীকৃষ্ণের অন্যনিরপেক্ষত্ব অর্থাৎ অন্যকে অপেক্ষা করিয়া শ্রীকৃষ্ণের স্বরূপাদি প্রকাশিত হয় নাই, ইহাই কথিত হইল।৩০৪ নবমে শ্রীরামের "অধিকসাম্যবিমুক্তধামা" এই বিশেষণের যে উল্লেখ করিয়াছেন, সে স্থানে "স্বয়ং" এই পদটি প্রযুক্ত না হওয়ায় বুঝিতে হইবে যে, কৃষ্ণের সহিত রামের একতানিবন্ধনই উক্ত বিশেষণের প্রয়োগ হইয়াছে। কেন না, শ্রীকৃষ্ণ ও শ্রীরামের মধ্যে নরলীলা, নরাকার ও নরস্বভাবের সাম্য আছে বলিয়া, শ্রীরামরূপ শ্রীকৃষ্ণের অতিশয় প্রিয়।৩০৫ তথাহি ব্রহ্মাণ্ডপুরাণে শ্রীকৃষ্ণবাক্য—"মৎস্য-কূর্ম্মাদি অবতার আমার অন্তরঙ্গ স্বরূপ, কিন্তু ইহার মধ্যে দশরথপুত্র শ্রীরাম আবার সর্ব্বতোভাবে আমার অতিশয় প্রিয়।"৩০৬ ইতি। "স্বয়ন্ত্বসাম্যাতিশয়ঃ" "কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্" এই দুই শ্লোকে শ্রীকৃষ্ণের পরমৈশ্বর্য্য-বিশেষ-বর্ণনে "স্বয়ং"পদের বারদ্বয় উক্তি, সর্ব্বতোভাবে ইহাই বুঝাইতেছে যে, শ্রীকৃষ্ণের যে আধিক্য, তাহা যে অন্য অর্থাৎ পরব্যোমনাথের সহিত সাধর্ম্মের ঐক্যনিবন্ধন, তাহা নহে ; তাঁহার আধিক্য অন্যনিরপেক্ষ অর্থাৎ স্বতঃসিদ্ধ।৩০৭ ত্র্যধীশ—গোলোক, মথুরা এবং দ্বারকা নামক যে স্থানত্রয়, তিনি তাহার অধিপ বলিয়া অধীশ্বর; অথবা প্রকৃতির নিয়ন্তা, বিরাটের অন্তর্যামী এবং ক্ষীরোদশায়ী, এই তিন পুরুষের উপরিস্থ ঈশ্বর বলিয়া ইনি 'ত্র্যধীশ'।৩০৮ তত্রাপি স্বারাজ্যলক্ষ্মী-নিবন্ধন সমস্ত কাম যাঁহাকে প্রাপ্ত হইয়াছে। স্ব দ্বারা—আত্মা দ্বারা অথবা আত্মভূতশক্তি দ্বারা, যিনি প্রকাশ পান, তিনি 'স্বরাট্', তাহার ভাব (ধর্ম্ম)—স্বারাজ্য। সেই স্বারাজ্যই, লক্ষ্মী—সর্ব্বাতিশায়িনী সম্পত্তি; তন্নিবন্ধন সমস্ত কাম, যাঁহাকে প্রাপ্ত হইয়াছে। কাম—শ্রেষ্ঠার্থের বা অভীষ্টার্থের সিদ্ধি।৩০৯ চির—চিরজীবী (দীর্ঘজীবী), লোকপাল—ব্রহ্মাদি, তাঁহাদিগের, কিরীটকোটি—মুকুটের শতার্ব্বুদ। ঈড়িত—সংস্তত। অর্থাৎ ব্রহ্মাদি দীর্ঘজীবী লোকপালগণের অসংখ্য মুকুট দ্বারা যাঁহার পাদপীঠদ্বয়

---

পূর্ব্বে বলা হইল, শ্রীকৃষ্ণের সহিত শ্রীরামের একতা আছে। সেই একতার কারণ কি ? এই আকাঙ্ক্ষায় বলিলেন, 'কেন না', ইত্যাদি ॥ ৩০৫—৩২৫ ॥

(পাদুকাদ্বয়) সম্যক্ স্তুত হইয়া থাকে।৩১০ হীরকাদি রত্নময় মুকুট দ্বারা পাদপীঠের সংঘট্টনজনিত শব্দপরম্পরাকে 'স্তুতি' বলিয়া উৎপ্রেক্ষিত করিয়াছেন।৩১১ স্ব স্ব কার্য্যে অবস্থিত হইয়া সেই সেই ব্রহ্মাদি লোকপাল কর্ত্তৃক ভগবানের আজ্ঞাপালনই 'বলিহরণ'রূপে উক্ত হইয়াছে।৩১২ অনন্তর বর্ত্তমান প্রকরণে, এই বিখ্যাত পৌরাণিকী প্রক্রিয়া লিখিতেছি।৩১৩—

অনন্ত ব্রহ্মাণ্ড।

প্রায়ই নানাবিধ ও বিচিত্র অনন্ত ব্রহ্মাণ্ডবৃন্দ ভগবচ্ছক্তিতে প্রকাশমান আছে।৩১৪ তন্মধ্যে শ্রীহরির শক্তির বিচিত্রতা-প্রযুক্ত কতকগুলি ব্রহ্মাণ্ডের বিস্তৃতি শতকোটি

কতিপয় ব্রহ্মাণ্ডের পরিমাণ।

যোজন।৩১৫ কতিপয়ের নিখর্ব্ব যোজন, কতকগুলির পদ্মাযুত যোজন, আর কতকগুলির বা পরার্দ্ধশত যোজন।৩১৬ তন্মধ্যে কতক ব্রহ্মাণ্ডে বিংশতি, কতিপয় ব্রহ্মাণ্ডে পঞ্চাশৎ, কোন ব্রহ্মাণ্ডে সপ্ততি, কোন ব্রহ্মাণ্ডে শত, কোন ব্রহ্মাণ্ডে সহস্র, কোন ব্রহ্মাণ্ডে

ব্রহ্মাণ্ডমধ্যবর্ত্তি ভুবনসংখ্যা।

অযুত এবং কোন ব্রহ্মাণ্ডে বা লক্ষ ভুবন আছে।৩১৭

ব্রহ্মাণ্ডমধ্যবর্ত্তী লোকপালগণ।

সেই সকল ব্রহ্মাণ্ডবর্গে ব্রহ্মাদি লোকপালগণ নানারূপে বিরাজমান আছেন। সহস্র সহস্র পরম ঋদ্ধিগণ, সর্ব্বতোভাবে তাঁহাদিগের সেবা করিয়া থাকেন। কোন কোন ব্রহ্মাণ্ডে ইন্দ্রাদি দেবগণ শতমহাকল্পজীবী এবং ব্রহ্মাদি লোকপালগণ পরার্দ্ধমহাকল্পজীবী।৩১৮ সেই সেই ব্রহ্মেন্দ্রাদি লোকপালগণ 'চিরলোকপাল' বলিয়া কথিত আছেন। তাঁহাদিগের কোটি কোটি মুকুট কর্ত্তৃক এই শ্রীকৃষ্ণের পাদপীঠ স্তুত হইয়া থাকে।৩১৯ শ্রীকৃষ্ণ একদা দ্বারকাধামে সুধর্ম্মা-সভায়

চতুর্ম্মুখ ব্রহ্মার সম্বন্ধে এক অপূর্ব্ব পৌরাণিক আখ্যায়িকার স্থূলমর্ম্ম।

বিরাজমান আছেন, এমন সময়ে দ্বারাধ্যক্ষ আসিয়া তাঁহাকে নিবেদন করিলেন, 'প্রভো! আপনার পাদপদ্মদর্শনে অভিলাষী হইয়া ব্রহ্মা দ্বারদেশে অবস্থান করিতেছেন।'৩২০ 'কোন্ ব্রহ্মা দ্বারে আসিয়াছেন, তাঁহাকে জিজ্ঞাসা কর।' ভগবানের এই বাক্য শ্রবণমাত্র দ্বারপাল দ্বারদেশে আগমন পূর্ব্বক ব্রহ্মাকে জিজ্ঞাসা করিয়া, পুনর্ব্বার শ্রীকৃষ্ণের পুরোভাগে সমুপস্থিত হইয়া তাঁহাকে কহিলেন, 'সনকাদির পিতা চতুরানন আসিয়াছেন।'৩২১ 'আনয়ন কর' শ্রীকৃষ্ণের এই বাক্যে, দ্বারপাল ব্রহ্মাকে সভায় উপ-

স্থিত করিলেন। ব্রহ্মা দণ্ডবৎ প্রণাম করিলে, শ্রীকৃষ্ণ জিজ্ঞাসা করিলেন, 'তুমি কি নিমিত্ত এখানে আসিয়াছ?' ব্রহ্মা তাঁহাকে বলিলেন, 'দেব! আগমনের কারণ পশ্চাৎ নিবেদন করিব। কিন্তু নাথ! অদ্য আপনি যে বলিলেন, 'কোন্ ব্রহ্মা', অগ্রে তাহারই রহস্য জানিতে ইচ্ছা করি। যেহেতু আমি ভিন্ন অন্য ব্রহ্মা নাই।৩২২ অনন্তর শ্রীকৃষ্ণ ঈষৎ হাস্য করিয়া সমস্ত লোকপালগণকে স্মরণ করিলে, তৎক্ষণাৎ কোটি কোটি ব্রহ্মাণ্ড হইতে লোকপালগণ দ্রুত-বেগে দ্বারকায় সমাগত হইলেন। তন্মধ্যে অষ্টবক্ত্র, চতুঃষষ্টিবদন, শতমুখ, সহস্রানন, লক্ষবদন ও কোটিবদন বিরিঞ্চিগণ; বিংশতিবদন, পঞ্চাশদানন, শত-মুখ, সহস্রমুখ, লক্ষবাহু এবং লক্ষশিরা রুদ্রগণ; লক্ষলোচন এবং নিযুতনয়ন ইন্দ্রগণ, আর বিবিধাকৃতি ও বিবিধভূষণ অন্যান্য লোকপালগণ, কৃষ্ণের অগ্রে উপস্থিত হইয়া তাঁহার পাদপীঠে প্রণত হইলেন। তখন তাঁহাদিগকে দর্শন করিয়া চতুরানন বিস্ময়ে শ্রীকৃষ্ণের সম্মুখে উন্মত্ত হইয়া উঠিলেন।৩২৩ আরও

বিষম ব্রহ্মাণ্ডাভিধায়ী পূর্ব-কথিত পুরাণ মতের সহিত সম ব্রহ্মাণ্ডাভিধায়ী বিষ্ণু-ধর্ম্মোত্তরবচনের বিরোধ ও তাহার মীমাংসা।

বিষ্ণুধর্ম্মোত্তরে বলিয়াছেন, সমস্ত ব্রহ্মাণ্ডমণ্ডলই দেশত ও জীবত তুল্যরূপ, অর্থাৎ সকল ব্রহ্মাণ্ডেই দেশসকল সমান-পরিমিত এবং ব্রহ্মাদি জীবসমূহ তুল্যায়ুষ্ক।৩২৪ তথাহি—"নরেশ্বর! সকল ব্রহ্মাণ্ডেরই একরূপ পরিমাণ এবং সেই সকল ব্রহ্মাণ্ডে স্থিত স্বর্গাদি দেশের বিভাগ ও ব্রহ্মাদি জীবসমূহ তুল্যরূপ।"৩২৫ ইতি। এই উপস্থিত বিরোধের সমাধান করিতেছি।৩২৬ যেহেতু শ্রীকূর্ম্মপুরাণে বলিয়াছেন—"যেস্থলে বাক্যদ্বয়ের পরস্পর বিরোধ উপস্থিত হয়, সেস্থলে তাহার অন্যতর বাক্যের অপ্রা-মাণ্য স্বীকার করিতে পারা যায় না। অতএব এরূপ স্থলে যাহাতে উভয় বাক্যের বিরোধ পরিহার হয়, তাদৃশ অর্থেরই কল্পনা করিতে হইবে।"৩২৭ ইতি। হরি

---

পূর্ব্বোক্ত প্রক্রিয়া ও আখ্যায়িকা অনুসারে ব্রহ্মাণ্ডভেদে লোকের সংখ্যা ও ব্রহ্মাদি লোকপালগণের আকৃতি এবং জীবনকাল ভিন্ন ভিন্ন। কিন্তু বিষ্ণুধর্ম্মোত্তরে বলিয়াছেন, সকল ব্রহ্মাণ্ডেই লোকের সংখ্যা এবং ব্রহ্মাদি লোকপালগণের আকৃতি ও পরমায়ুঃ সমান। সুতরাং বিরোধ হইতেছে॥ ৩২৬॥

বিরুদ্ধ বাক্যদ্বয়ের মধ্যে একের অপ্রামাণ্য স্বীকার করিলে, অর্দ্ধকুক্কুটী-ন্যায়ে অপর বাক্যেরও অপ্রামাণ্য হইয়া উঠে; অতএব সেই সকল বাক্যের অর্থান্তর কল্পনা করিয়া

কখন কখন সমস্ত ব্রহ্মাণ্ডের যুগপৎ সংহার করিয়া থাকেন।৩২৮ তথাহি শ্রীবিষ্ণুধর্ম্মোত্তরে—"আমি পূর্ব্বে তোমার নিকট যে অনন্ত ব্রহ্মাণ্ডের কথা বলিয়াছি, জগৎপতি হরি যখন সেই সকল ব্রহ্মাণ্ডের এককালে সংহার করিয়া, প্রকৃতিতে (স্বভাবে অর্থাৎ আত্মারামতায়) অবস্থান করেন, তৎকালে তাহা, তাঁহার রাত্রি বলিয়া কীর্ত্তিত হয়।"৩২৯ ইতি। অতএব হরি সকল ব্রহ্মাণ্ডের সংহার করিয়া যখন পুনর্ব্বার সৃষ্টি করেন, তখন কখন 'বিষম' অর্থাৎ ভিন্ন ভিন্ন আকারে, কখন বা 'সম' অর্থাৎ একরূপ আকারে, সৃষ্টি করিয়া থাকেন।৩৩০ উপোদ্ঘাতকথা (প্রকৃত বিষয়ের পোষণার্থ বিষয়) বলিয়া এক্ষণে প্রকৃত বিষয় লিখিতে প্রবৃত্ত হইতেছি।৩৩১ আরও সেই তৃতীয়স্কন্ধেই বলিয়াছেন—"স্বীয় যোগমায়ার প্রভাব দেখাইবার জন্য শ্রীকৃষ্ণ, নিজের চমৎকার-কারক, নিখিল-সৌন্দর্য্য-সমৃদ্ধির পরমনিধান, আর যাহাতে অঙ্গপরম্পরা নিখিলভূষণের ভূষণস্বরূপ, এতাদৃশ মর্ত্ত্যলীলার উপযোগি যে বিম্ব (শ্রীমূর্ত্তি) প্রপঞ্চে আনিয়াছিলেন।"৩৩২ ইতি। এই শ্লোকের কারিকা।—যে বিম্ব বিবিধ মর্ত্ত্যলীলায় অতিশয় উপযোগি। এই শ্লোকস্থ 'যৎ' এই পদদ্বারা পূর্ব্বগদ্যস্থিত 'বিম্ব' পদ আকৃষ্ট হইয়াছে।৩৩৩ নানাবিধ আশ্চর্য্য মাধুর্য্য, বীর্য্য ও ঐশ্বর্য্যাদির অভিব্যক্তি হওয়ায়, মর্ত্ত্যলীলা স্বীয় দেবাদিলীলা অপেক্ষা অতীব মনোহারিণী।৩৩৪ বিবিধ সদ্গুণশালী 'সর্ব্ববিধ' অর্থাৎ পরব্যোমনাথ পর্য্যন্ত স্ব-স্বরূপ-পরম্পরার সর্ব্বথা মূলতত্ত্ব যে শ্রীকৃষ্ণ, ইহাই 'বিম্ব' শব্দ দ্বারা ব্যঞ্জিত হইল।৩৩৫ অতএব সেই বিম্ব যে, অশেষ রূপ ও গুণের আশ্রয় হেতু, বিচিত্র নরলীলায় অতিশয় যোগ্য, ইহাই কথিত হইল।৩৩৬ স্বযোগমায়া—চিচ্ছক্তি। বল—তাহার (যোগমায়ার) সামর্থ্য। দিব্যাতিদিব্য লোকে যাহার গন্ধমাত্রও সম্ভব নহে, অহো! আমার যোগমায়ার সেই অদ্ভুত প্রভাব অবলোকন কর, এইরূপে তাঁহাকে (সেই যোগমায়ার সামর্থ্যকে), দেখাইবার জন্য—সাক্ষাৎ করাইব (অনুভব করাইব) বলিয়া,

শ্রীকৃষ্ণের শ্রীবিগ্রহের অসাম্যাতিশয়ত্ব বা অসমোর্দ্ধত্ব।

---

সত্যান্তর করিতে হইবে। যেহেতু ঋষিবাক্যাদিতে ভ্রম, প্রমাদ, বিপ্রলিপ্সা এবং করণাপাটব, এই চতুর্ব্বিধ দোষের সম্ভাবনা নাই॥ ৩২৭—৩৩৪॥

শ্রীকৃষ্ণমূর্ত্তি বিম্ব-স্বরূপ, পরব্যোমনাথাদি সেই বিম্বের প্রতিবিম্ব স্বরূপ। যেমন প্রতিবিম্বের মূল বিম্ব, তদ্রূপ পরব্যোমনাথাদির মূল শ্রীকৃষ্ণ॥ ৩৩৫—৩৪২॥

নূতনের ন্যায় যে বিশ্ব প্রকটিত করিয়াছেন। ঈদৃশ সেই জগন্মোহন রূপ, যে যোগমায়া হেতু আবিষ্কৃত হইয়াছে। সেই "স্বযোগমায়া" ইত্যাদি পদের ইহাই অভিপ্রায়।৩৩৭ নিজের—আপনার এবং পরব্যোমনাথাদি আত্মদর্শীর, বিস্মাপন—নবনবায়মানরূপে অতীব চমৎকারক।৩৩৮ সৌভগর্দ্ধি—অতিশয় চমৎকারক সৌন্দর্য্যরাশির পর্য্যকাষ্ঠা। তাহার পর-পদ—নিত্য উৎকর্ষ-সম্পত্তির পরমাশ্রয়।৩৩৯ যে বিম্ব-বা শ্রীবিগ্রহের অঙ্গপরম্পরা কৌস্তুভ ও মকরকুণ্ডলাদি ভূষণেরও ভূষণস্বরূপ অর্থাৎ শোভাসম্পাদক; এইরূপ সমাসবাক্যদ্বারা, শ্রীকৃষ্ণবিগ্রহ যে 'অসমোর্দ্ধ' অর্থাৎ সেই বিগ্রহের যে সমান এবং অধিক নাই, ইহাই বলা হইয়াছে।৩৪০ ভগবান্ ও তাঁহার শ্রীবিগ্রহ উভয়ই সচ্চিদানন্দঘন, অতএব দেহ ও দেহীর কোনরূপ বিশেষ না থাকিলেও, 'রাহুর মস্তক' ইত্যাদির ন্যায় অভেদেও ভেদকল্পনা ঔপচারিক বা আরোপিত।৩৪১ তথাচ শ্রীকূর্ম্মপুরাণে—"এই পরমেশ্বরে কখনই দেহ-দেহি-ভেদ বিদ্যমান নাই।"৩৪২ ইতি।

ভগবানে দেহ-দেহি ভেদ বাস্তবিক নহে, ঔপচারিক বা আরোপিত।

কিন্তু শ্রীদশমে শ্রীপুরস্ত্রীগণের উক্তিতে বলিয়াছেন—"ব্রজগোপীগণ কি অনির্ব্বচনীয় তপস্যাই আচরণ করিয়াছিলেন; যেহেতু তাঁহারা এই শ্রীকৃষ্ণের লাবণ্যসার, সাম্য ও আধিক্য রহিত, স্বয়ংসিদ্ধ, প্রতিক্ষণে নবনবায়মান, অন্যত্র দুর্লভ, এবং যশঃ, শ্রী ও ঐশ্বর্য্যের একান্ত আশ্রয়স্বরূপ রূপ, নয়ন দ্বারা অনুবরত পান করিয়া থাকেন।"৩৪৩

'শ্রীকৃষ্ণ নারায়ণের বিলাস' এই পূর্ব্বপক্ষের পূর্ব্বোক্ত উত্তরপক্ষ ব্যতীত অন্য-প্রকার উত্তরপক্ষ।

তথাহি শ্রীবলদেবের প্রতি শ্রীকৃষ্ণের উক্তি—"হে আর্য্য! অদ্য এই বৃন্দাবনভূমি ধন্যা। আপনার পাদস্পর্শদ্বারা অত্রস্থ তৃণ-বীরুধ্, নখস্পর্শ দ্বারা তরু-লতা, কৃপাকটাক্ষ দ্বারা যমুনাদি নদীগণ, গোবর্দ্ধনাদি পর্ব্বত, পক্ষিগণ ও মৃগগণ, এবং মহাবৈকুণ্ঠমহিষী যাহাতে সর্ব্বদা সস্পৃহা, সেই ভুজান্তর (বক্ষঃস্থল) দ্বারা গোপীগণ ধন্যা।"৩৪৪ ইতি। এই শ্লোকের কারিকা।—শ্রীবৃন্দাবন

নারায়ণমহিষী লক্ষ্মীর কৃষ্ণস্পৃহা।

'অসমোর্দ্ধ' ও 'অনন্যসিদ্ধ' এই দুই বিশেষণ দ্বারা, কৃষ্ণভিন্ন অন্য স্বরূপে যে তাদৃশ রূপ সর্ব্বথা দুর্লভ, ইহাই বলা হইল॥ ৩৪৩—৩৫৩॥

ও শ্রীবৃন্দাবনবাসিগণের মাধুর্য্যদর্শনে নিরতিশয় সতৃষ্ণচিত্ত হইয়া শ্রীকৃষ্ণ, তাঁহাদিগের প্রশংসা করিতে প্রবৃত্ত হইলে, তাহা নিজেরই উৎকর্ষে পর্য্যবসায়িত হয় দেখিয়া, বলদেবকে নিমিত্ত করিয়া ঐরূপ প্রশংসা করিয়াছিলেন।৩৪৫ অতএব বলদেবের উৎকর্ষবর্ণন কখনই এই শ্লোকের তাৎপর্য্য নহে। বলদেবের সহিত সখ্যভাবহেতু শ্রীকৃষ্ণ তৎকালে পরিহাস করিয়াই উঁহা বলদেবকে বলিয়াছিলেন।৩৪৬ তোমার, ভুজান্তর—বক্ষঃস্থল, তদ্দ্বারা ব্রজাঙ্গনাগণ ধন্যা। যৎস্পৃহ—নারায়ণের মহিষী হইয়াও লক্ষ্মী যে বক্ষঃস্থলের অভিলাষ করিয়া থাকেন।৩৪৭ সেই লক্ষ্মীর বক্ষঃস্থলের স্পৃহামাত্রই আছে, কিন্তু পাইবার যোগ্যতা নাই।৩৪৮ লক্ষ্মী সর্ব্বদা বৈকুণ্ঠপতির বক্ষঃস্থলস্থা হইয়াও শ্রীকৃষ্ণের বক্ষঃস্থল স্পৃহা করিয়া, স্ব-পতি নারায়ণ অপেক্ষাও শ্রীকৃষ্ণরূপের উৎকর্ষ দেখাইলেন।৩৪৯ এই প্রকরণে একটী পদ্মপুরাণের উপাখ্যান লিখিতেছি।৩৫০—লক্ষ্মী শ্রীকৃষ্ণের সৌন্দর্য্য অবলোকনে তাঁহাতে লোলুপ হইয়া তপস্যায় প্রবৃত্ত হইলে, শ্রীকৃষ্ণ তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, 'তোমার তপস্যার কারণ কি?' লক্ষ্মী কহিলেন, 'আমি গোপীরূপ ধারণ করিয়া বৃন্দাবনে তোমার সহিত বিহার করিতে অভিলাষ করি।' তখন শ্রীকৃষ্ণ বলিলেন, 'তাহা বড়ই দুর্লভ।' লক্ষ্মী পুনর্ব্বার বলিলেন, 'নাথ! আমি স্বর্ণরেখার ন্যায় হইয়া তোমার বক্ষঃস্থলে অবস্থান করিতে ইচ্ছা করি।' তখন শ্রীকৃষ্ণ বলিলেন, 'আচ্ছা তাহাই হইবে।' লক্ষ্মীও স্বর্ণরেখারূপে শ্রীকৃষ্ণের বক্ষঃস্থলে অবস্থান করিতে লাগিলেন।৩৫১ যথা শ্রীদশমে নাগপত্নীগণ বলিয়াছেন—"লক্ষ্মী পরম-সুন্দরী হইয়াও তোমার যে চরণরেণুর অভিলাষে সর্ব্বকামনা পরিত্যাগ ও নিয়ম ধারণ করিয়া দীর্ঘকাল তপস্যা করিয়াছিলেন।"৩৫২ ইতি। এই শ্রীকৃষ্ণের নামেরও মহিমা সর্ব্বাপেক্ষা অতিশয়রূপে কথিত হইয়াছে।৩৫৩ যথা শ্রীব্রহ্মাণ্ড-পুরাণে—"বৈশম্পায়নকথিত পরম পবিত্র সহস্র-নাম তিনবার পাঠ করিলে যে ফললাভ হয়, ব্রহ্মাণ্ড-পুরাণোক্ত শ্রীকৃষ্ণের শত-নামের মধ্যে যে কোন একটী নাম একবার কীর্ত্তিত হইলে, সেই (ভারতোক্ত-সহস্র-নামের তিনবার পাঠের) ফল প্রদান করিয়া থাকেন।"৩৫৪ স্কন্দপুরাণেও বলিয়াছেন—"যিনি মধুর হইতেও মধুর, যিনি

লক্ষ্মীর কৃষ্ণস্পৃহাসম্বন্ধে পদ্মপুরাণীয় উপাখ্যানের স্থূলমর্ম্ম।

নারায়ণ-নাম অপেক্ষা শ্রীকৃষ্ণনামের মহিমাধিক্য।

সর্ব্ববিধ মঙ্গলের মঙ্গলদায়ক, যিনি সমস্ত বেদবল্লীর উপাদেয় ফল এবং চিদেক-স্বরূপ, সেই কৃষ্ণনাম শ্রদ্ধাসহকারে অথবা অবহেলাপূর্ব্বক একবারমাত্রও পরিকীর্ত্তিত হইলে, হে শৌনক! তৎক্ষণাৎ নরমাত্রকে পরিত্রাণ করিয়া থাকেন।”[৩৫৫] ইতি।

শ্রীকৃষ্ণই স্বয়ংরূপ।

অতএব স্বয়ং-পদের অভ্যাস-(পুনঃপুনঃ কথন-) নিবন্ধন ভগবান্ শ্রীকৃষ্ণই যে স্বয়ংরূপ, ইহাই ভাগবতাদিগ্রন্থে ব্যক্ত আছে।[৩৫৬] যথা শ্রীব্রহ্মসংহিতায় উক্ত হইয়াছে—“শ্রীকৃষ্ণই পরমেশ্বর। সৎ, চিৎ ও আনন্দই তাঁহার শরীর। তিনি অনাদি ও আদি। গো-পালন তাঁহার লীলা বলিয়া, তাঁহার একটি নাম ‘গোবিন্দ’। তিনি নিখিলকারণের কারণ।”[৩৫৭] ইতি। যথাচ—“যে পরমপুরুষ, রামাদিমূর্ত্তিসমূহে নিয়মিত শক্তির অভিব্যক্তি করিয়া প্রপঞ্চে নানাবিধ অবতার করিয়াছেন; আর শ্রীকৃষ্ণরূপে স্বয়ং অবতীর্ণ হইয়াছেন, আমি সেই আদিপুরুষ গোবিন্দের ভজনা করি।”[৩৫৮] ইতি।

'নারায়ণই শ্রীকৃষ্ণের বিলাস, শ্রীকৃষ্ণ নারায়ণের বিলাস 'নহেন' এই নিজ সিদ্ধান্ত স্থাপন আর শ্রুতিসমূহেরও উহাই তাৎপর্য্য।

অতএব মহাবৈকুণ্ঠনাথ নারায়ণও এই শ্রীকৃষ্ণের বিলাস।[৩৫৯] সুতরাং শ্রুতিগণ মিলিত হইয়া সমস্ত-বেদের সারস্বরূপ যে স্তব করেন, তাহার তাৎপর্য্য-বেত্তা নারদ, অন্য কাহাকেও প্রণাম না করিয়া, শ্রীকৃষ্ণকেই প্রণাম করিয়াছেন।[৩৬০]—“সেই ভগবান্ শ্রীকৃষ্ণকে নমস্কার” ইত্যাদি।[৩৬১]

'শ্রীকৃষ্ণ দ্বাপরান্তে প্রাদুর্ভূত হন, নারায়ণ কিন্তু অনাদি, অতএব নারায়ণ শ্রীকৃষ্ণের 'বিলাস' হইতে পারেন না,' নারায়ণের স্বরূপত্ববাদীর এতাদৃশ আপত্তির নিরাসার্থ শ্রীকৃষ্ণের জন্মলীলার অনাদিত্ব প্রতিপাদন।

যদি বল, ‘এই শ্রীকৃষ্ণ দ্বাপরযুগের অবসানে প্রাদুর্ভূত হন, আর সেই মহাবৈকুণ্ঠনাথ নারায়ণ কিন্তু অনাদিসিদ্ধ, অতএব নারায়ণ শ্রীকৃষ্ণের বিলাস, এ কথা কিরূপে সম্ভাবিত হইতে পারে?’[৩৬২] তাহা বলিতে পার না। যেহেতু, শ্রীকৃষ্ণ যেমন অনাদি-সিদ্ধ, তাঁহার জন্মলীলাও তেমনই অনাদি; কেবল স্বেচ্ছাবশতই প্রপঞ্চে পুনঃপুনঃ তিনি ঐ জন্মলীলা প্রকট করিয়া থাকেন।[৩৬৩] তথাচ শ্রীতৃতীয়ে—“স্বীয় শান্তরূপ অর্থাৎ ভক্ত বসুদেবাদি, বিকৃত

---

মহাভারতীয়-আনুশাসনিক-পর্ব্বে সর্ব্বাবতার-সম্বন্ধি নামের এবং ব্রহ্মাণ্ডপুরাণে কেবল শ্রীকৃষ্ণাবতার-সম্বন্ধি নামের কীর্ত্তন করা হইয়াছে॥[৩৫৪–৩৫৫]

ও ভয়ঙ্করাকার কংসাদি দৈত্য কর্তৃক পীড্যমান হইলে, অরণি (অগ্নিমন্থনকাষ্ঠ) হইতে যেমন অগ্নি প্রকট হয়, তদ্রূপ প্রাকৃত এবং অপ্রাকৃত লোকের অধীশ্বর, দয়ার্দ্রহৃদয় ভগবান্ শ্রীকৃষ্ণ "অজ হইয়াও বৈকুণ্ঠনাথাদি রূপান্তরের সহিত যোগপ্রাপ্ত হইয়া, নিজলোক হইতে প্রপঞ্চে অবতীর্ণ হইয়া থাকেন।"৩৬৪ ইতি। এই শ্লোকের কারিকা।—স্ব—ভক্ত, স্ব এবং শান্তরূপ, এইরূপ সমাস; শান্তি—ভগবন্নিষ্ঠবুদ্ধি, শান্ত—ভগবন্নিষ্ঠবুদ্ধিশালী।৩৬৫ স্বশান্তরূপ—সেই বসুদেবাদি ও নন্দাদি (নিত্যসিদ্ধ) এবং সাধু (সাধক)। সেই বসুদেবাদি হইতে ভিন্ন—স্বশান্তবিরুদ্ধ কংস প্রভৃতি অসুরাদি। স্বরূপ—সুষ্ঠু অরূপ (সু + অরূপ = স্বরূপ); অরূপতা—বিরূপতা, অর্থাৎ ভয়ানক ও অতিশয় বিকটাকার। সুস্পষ্টই এই অর্থ কথিত হইয়াছে।৩৬৬ অভ্যর্দ্দ্যমান—সেই কংসাদি কর্তৃক (সেই স্বশান্তরূপ বসুদেবাদি), সর্ব্বতোভাবে মহার্ত্তি-প্রদান-পূর্ব্বক পীড্যমান হইলে, যিনি দয়ার্দ্রহৃদয় হন। পর—মায়াসম্বন্ধবর্জিত গোলোকাদি। অবর—মায়িক ব্রহ্মাণ্ডমণ্ডল। সেই সকল পর এবং অবরের, ঈশ—অধিনায়ক।৩৬৭ মহান্—অতিশয় পরমমহত্তম। পরব্যোমনাথ এবং অষ্টব্যূহই সেই অতিশয় পরমমহত্তম।৩৬৮ তন্মধ্যে পরব্যোমনাথের বাসুদেবাদি-চতুর্ব্যূহ অপেক্ষা শ্রীকৃষ্ণের চতুর্ব্যূহ যে অতিশয় উৎকর্ষশালী, তাহা সাধুগণের সম্মত। এই সকল শ্রীকৃষ্ণব্যূহ, স্বীয় বিলাস পরমব্যোমনাথব্যূহের সহিত একতা প্রাপ্ত হইয়া প্রপঞ্চে আগমন পূর্ব্বক প্রাদুর্ভূত হইয়াছেন।৩৬৯ অংশ—তাঁহার প্রসিদ্ধ অবতার যে পুরুষাদি, আর শ্রীরাম, নৃসিংহ, বরাহ, বামন, নর-নারায়ণ, হয়গ্রীব, এবং অজিতাদি।৩৭০ তাঁহাদিগের সহিত, এই শ্রীকৃষ্ণ, যুক্ত—সর্ব্বদা যোগপ্রাপ্ত হইয়া, অবস্থান করেন।৩৭১ অতএব শ্রীবৃন্দাবনে সেই সেই অবতারাদির লীলা প্রকট দেখা যায়।৩৭২ "এই বৃন্দাবনে ব্রহ্মাকে" যে ব্রহ্মাণ্ডনাথের সহিত অদ্ভুত ব্রহ্মাণ্ডকোটি প্রদর্শন করাইয়াছিলেন, তাহাই বৈকুণ্ঠনাথের লীলা। যেহেতু স্বাংশ-দ্বারেই সেই লীলা প্রকাশিত হয়।৩৭৩ মথুরা

নারায়ণব্যূহ কৃষ্ণব্যূহেরই বিলাস।

শ্রীকৃষ্ণে নারায়ণাদির অন্তর্ভাব ও নারায়ণাদি-লীলার প্রকাশ।

---

দশমস্কন্ধে ৮৭তম অধ্যায়ে বর্ণিত শ্রুতিস্তবের তাৎপর্য্যগোচর এই শ্রীকৃষ্ণ; এই নিমিত্ত দেবর্ষি নারদ নারায়ণাদিকে পরিত্যাগ পূর্ব্বক সেস্থানে শ্রীকৃষ্ণকেই প্রণাম করিয়াছেন॥ ৩৬০—৩৭৯॥

ও দ্বারকাদিতে বাসুদেবাদি রূপে বাসুদেবাদির যে সকল লীলা প্রকাশ হয়, তাহা ব্রজমধ্যেও বাল্যক্রীড়া দ্বারা প্রদর্শিত হইয়াছিল। যেমন শ্রীদামা গরুড় হইলে, শ্রীকৃষ্ণ চতুর্ভুজ এবং তৎকালে দ্বাদশ আদিত্য আসিয়া প্রণাম করিলে, শ্রীকৃষ্ণ দ্বাদশবাহু হইয়া প্রকাশ পাইয়াছিলেন।৩৭৪ তদ্রূপ দৈত্যসংহারিকা সঙ্কর্ষণলীলাও তিনি প্রকট করিয়াছিলেন। শ্রীপ্রদ্যুম্ন এবং অনিরুদ্ধের শ্রীমূর্ত্তিসকল অদ্যাপি মাথুরমণ্ডলে বিরাজমান আছেন। শ্রীগোপালতাপনী শ্রুতি এবং বরাহপুরাণাদিতে ঐ সকল মূর্ত্তির কথা শুনা যায়।৩৭৫ এইরূপে শেষশায়িরূপ মূর্ত্তিসমূহ দ্বারা মাথুরমণ্ডলে পুরুষলীলাসমূহেরও যথাযথ আবিষ্কার করিয়া থাকেন।৩৭৬ শ্রীকৃষ্ণ যখন যখন সেই সকল লীলার আবিষ্কার করেন, পুরাণসমূহেও অমনি সেই সকল লীলার উপাখ্যান প্রচারিত হয়, ইহা প্রসিদ্ধ আছে।৩৭৭ ভগবান্ স্বীয় লীলায় যে সকল রামাদি রূপের আবিষ্কার করিয়াছিলেন, সেই সকল মূর্ত্তি অদ্যাপি প্রতিমারূপে মাথুরমণ্ডলে বিরাজমান আছেন।৩৭৮ গো-পরার্দ্ধের পয়োরাশি দ্বারা ক্ষীরসমুদ্রের আবিষ্কার ও গোপগণকে দেবাসুর করিয়া, স্বয়ং অজিত-রূপে সেই ক্ষীরবারিধি মন্থন করিয়াছিলেন।৩৭৯ অতএব ব্রহ্মাণ্ডপুরাণে বলিয়াছেন— "যিনি বৈকুণ্ঠে চতুর্বাহু, যিনি শ্বেতদ্বীপপতি, যিনি নরসখ নারায়ণ, তিনিই ভগবান্ পুরুষোত্তম বৃন্দাবনবিহারী নন্দনন্দন।৩৮০ যেমন মহাগ্নি হইতে শতসহস্র বিস্ফুলিঙ্গ নিঃসৃত হইয়া পুনর্ব্বার তাহাতেই লীন হইয়া থাকে, তদ্রূপ এই শ্রীকৃষ্ণের মনোহর অন্যান্য অনন্ত অবতারগণ পুনর্ব্বার তাঁহাতেই একতা প্রাপ্ত হইয়া থাকেন।"৩৮১ ইতি। এইরূপে পূর্ব্বোক্ত-কারণ-নিবন্ধন শ্রীকৃষ্ণের মহদংশের সহিত যোগ সিদ্ধ হইল।৩৮২ অতএব পুরাণাদিতে শ্রীকৃষ্ণকে কেহ নরভ্রাতা নারায়ণ, কেহ উপেন্দ্র, কেহ ক্ষীরোদশায়ী, কেহ সহস্রশীর্ষা পুরুষ, আর কেহ বা বৈকুণ্ঠনাথ বলিয়া কীর্ত্তন করিয়াছেন। যেহেতু শ্রীকৃষ্ণে অবস্থিত নারায়ণাদিরূপ অংশ হইতে আবিষ্কৃত তত্তল্লীলামাত্র দর্শনে সেই সেই মুনিগণ তত্তৎ চরিতের অনুগামী হইয়া তত্তৎ রূপে (নারায়ণাদিরূপে) শ্রীকৃষ্ণকে বলিয়াছেন।৩৮৩

ভগবানের অজত্ব ও জন্মিত্বের অবিরোধ স্থাপন।

উপোদ্ঘাত-কথা সমাপন করিয়া পুনর্ব্বার প্রকৃত বিষয় লিখিত হইতেছে।৩৮৪ অজ—জন্মহীন হইয়াও, জাত—জন্মের আবিষ্কার করিয়াছিলেন।৩৮৫ যদি

• ব্রহ্মার বৎস ও বৎসপালহরণকালে এই লীলার প্রকাশ হয়॥ ৩৭২—৩৮৯॥

'বল,' একের অজত্ব ও জন্মিত্ব বিরুদ্ধ হয় (অজ কখনই জন্মগ্রহণ করেন না, জাত বস্তু কখনই অজ হইতে পারে না)। এই আশঙ্কার পরিহারার্থ বলিলেন,' ভগবান্—অচিন্ত্যৈশ্বর্য্যবৈভব অর্থাৎ যাঁহার ঐশ্বর্য্যবৈভব কাহারই বুদ্ধিগোচর হয় না।৩৮৬

**জন্মাদিলীলার আবিষ্কার কিরূপ?**

অনল যেমন তত্তৎস্থানে তেজোরূপে বিদ্যমান থাকিয়াও কোন হেতু বশতঃ মণি (পাষাণবিশেষ) ও কাষ্ঠাদি হইতে প্রাদুর্ভূত হয়, তদ্রূপ শ্রীকৃষ্ণ কখন কোন কারণ নিবন্ধন অদ্ভুত ও অনাদি জন্মাদিলীলার আবিষ্কার করিয়া থাকেন।৩৮৭

**জন্মাদিলীলা আবিষ্কারের মুখ্য ও গৌণ কারণ।**

স্বীয় লীলাকীর্ত্তির বিস্তারহেতু সাধক ভক্তমণ্ডলীকে অনুগ্রহ করিবার ইচ্ছাই, তাঁহার জন্মাদিলীলা আবিষ্কারের মুখ্যহেতু।৩৮৮ আর ভয়ঙ্কর দানবদল কর্ত্তৃক পীড্যমান পূর্ব্বাবিভূর্ত বসুদেবাদি প্রিয়তমগণের প্রতি কৃপাও যে তাঁহার প্রাদুর্ভাবের হেতু, এ কথা পূর্ব্বেই বলা হইয়াছে।৩৮৯ পৃথিবীর ভার-হরণার্থ ব্রহ্মাদি দেবগণের যে প্রার্থনা, তাহা তাঁহার প্রাদুর্ভাবের আনুষঙ্গিক অর্থাৎ গৌণ কারণ।৩৯০

**ভক্তজনের অদ্যাপি সেই সেই লীলা দর্শন।**

যদি কোন কোন নিজ প্রিয়জন উৎকণ্ঠাভরে আর্ত্ত হইয়া অদ্যাপি দেখিতে অভিলাষ করেন, তাহা হইলে কৃপানিধি হরি তাঁহাদিগের সমক্ষে সেই সেই লীলা তৎক্ষণাৎ প্রদর্শন করিয়া থাকেন।৩৯১ কোন কোন ভাগ্যবান্ ভাগবতোত্তম, প্রেমভরে বিবশ হইয়া, অদ্যাপি বৃন্দাবনমধ্যে ক্রীড়াসক্ত শ্রীকৃষ্ণকে সাক্ষাৎ করিয়া থাকেন।৩৯২

**ভগবৎপার্ষদ ও ভগবানের নিত্যমূর্ত্তিতা ও তদ্বিষয়ে পুরাণাদির বচন।**

যখন তাঁহার পার্ষদগণও নিত্যমূর্ত্তি বলিয়া শাস্ত্রে উক্ত হইয়াছেন, তখন সেই সর্ব্বেশ্বর শ্রীকৃষ্ণ যে, নিত্যমূর্ত্তি, ইহাতে, আর বিচিত্রতা কি আছে।৩৯৩ তথাপি শুষ্কবাদনিষ্ঠ হেতুবাদীদিগের বাক্যরোধের

---

ভূভারহরণ ভগবৎপ্রাদুর্ভাবের মুখ্য কারণ হইতে পারে না। কারণ ভগবচ্ছক্ত্যাবিষ্ট তাদৃশ জীবও ভূভারহরণে সক্ষম, তন্নিমিত্ত ভগবানের অবতার করিবার প্রয়োজন নাই। কিন্তু ভক্তের আর্ত্তি শান্তি করিতে একমাত্র ভগবান্ই সমর্থ। শ্রুতদেব ও বহুলাশ্ব প্রভৃতির ন্যায় ভক্তজনকে নিজ সাক্ষাৎকার দ্বারা আনন্দপ্রদান এবং অত্যাচারী দানবদলের বিনাশদ্বারা বসুদেবাদি প্রিয়জনের প্রতি অনুগ্রহ, এই দুইটিই ভগবানের জন্মলীলাবিস্তারের মুখ্য কারণ ॥ ৩৯০ ॥ ৩৯১ ॥

জন্য পুরাণাদির বচন লিখিত হইতেছে।৩৯৪ তথাহি, শ্রীভাগবতে ব্রহ্মস্তুতিতে বলিয়াছেন—"ভগবন্! তুমি অনন্ত এবং নিত্যানন্দবিগ্রহ ও নিত্যজ্ঞানতনু। এই জগৎ তোমাতেই অধিষ্ঠিত রহিয়াছে। অতএব জগৎ যদিও মায়া হইতে উদ্ভূত, সুতরাং নশ্বর, তথাপি তুমি যখন উহার অধিষ্ঠান, তখন অধিষ্ঠানভূত তোমারই গুণে উহা সৎ বা স্বতন্ত্রের ন্যায় প্রতিভাত হইতেছে।"৩৯৫ শ্রীব্রহ্মাণ্ডপুরাণেও—"ভগবান্ শ্রীহরির রূপ অনাদেয় এবং অত্যাজ্য। উহার আবির্ভাব এবং তিরোভাবই গ্রহণ ও মোচন বলিয়া অভিহিত হইয়া থাকে।"৩৯৬ শ্রীবৃহদ্বিষ্ণুপুরাণে—"জগৎপতি ভগবানের অবতার, মূর্ত্তি, রূপ, গন্ধ, ঐশ্বর্য্য, সুখ এবং অনুভব, সকলই নিত্য।"৩৯৭ পদ্মপুরাণে শ্রীব্যাস ও অম্বরীষের সংবাদে শ্রীকৃষ্ণের প্রতি শ্রীব্যাসবাক্য—"মধুসূদন! আমি লোচনদ্বারা তোমাকে দর্শন করিতে ইচ্ছা করি। উপনিষদ্‌গণ সত্য, পরব্রহ্ম, জগৎকারণ এবং জগৎপতি বলিয়া যাঁহাকে নির্দ্দেশ করেন, নাথ! সেই রূপ আমার নয়নগোচর হউক।"৩৯৮ শ্রীকৃষ্ণবাক্য—"তোমাকে আমার বেদগোপিত স্বরূপ দেখাইব, দর্শন কর।" "রাজন্! তৎপরে কিশোরমূর্ত্তি, নবঘনশ্যাম, গোপীগণপরিবৃত, গোপবালকদিগের সহিত হাস্যপরায়ণ, কদম্বমূলে সমাসীন, পীতবসন গোপরূপ শ্রীকৃষ্ণকে আমি দর্শন করিলাম।"৩৯৯ সেই পদ্মপুরাণেই পরে বলিয়াছেন—"তদনন্তর বৃন্দাবনবিহারী ভগবান্ মৃদুমধুর হাস্য করিতে করিতে আমাকে বলিলেন, 'তুমি অলৌকিক, সনাতন, নিষ্কল, নিষ্ক্রিয়, শান্ত, সচ্চিদানন্দবিগ্রহ, পূর্ণ ও পদ্মপলাশলোচন, এই যে আমার রূপ দর্শন করিলে, ইহার পর আর তত্ত্ব নাই।৪০০ বেদগণ এই রূপকেই সর্ব্বকারণকারণ, সত্য, সর্ব্বব্যাপি, পরমানন্দ, চিদ্ঘন, শাশ্বত এবং মঙ্গলময় বলিয়া থাকেন'।"৪০১ শ্রীবাসুদেব-উপনিষদে—"আমার আদিমধ্যান্তশূন্য, স্বপ্রকাশ, সচ্চিদানন্দ, অবয় এবং অদ্বয় ব্রহ্ম, এই রূপ, ভক্তি দ্বারা জানিতে পারা যায়।"৪০২ ইতি। যদি

নিত্যমূর্ত্তিত্বের বিরুদ্ধে আশঙ্কাবাক্য।

বল, শ্রীকৃষ্ণ স্বতঃ অরূপ (অদৃশ্য), কিন্তু মায়িকবিগ্রহযোগে নয়নগোচর হইয়া থাকেন।৪০৩ তথাহি মোক্ষধর্ম্মে শ্রীভগবদ্বচন যথা—"আমি রূপবান্ বলিয়া

---

এই সকল শাস্ত্র, যুক্তি এবং মহদনুভব দ্বারা, শ্রীকৃষ্ণের জন্মাদিলীলা যে অনাদি, ইহাই প্রতিপাদিত করিলেন ॥ ৩৯২ ॥

আবির্ভাবক নিত্য হইলে আবির্ভাব্য লীলাও সুতরাং নিত্য হইবে, এই জন্য আবির্ভাবক-নিত্যতা প্রদর্শন করিতেছেন, যথা—'যখন তাঁহার' ইত্যাদি ॥৩৯৩—৪১৭ ॥

নেত্রগোচর হইয়া থাকি, ইহা তুমি মনে করিও না। আমি সকল কার্য্যে সমর্থ এবং জগতের গুরু। অতএব ইচ্ছা করিলে, মুহূর্ত্তকালমধ্যে নাশ পাইতে বা অদর্শন হইতে পারি।৪০৪ হে নারদ! সমস্তভূতগুণযুক্ত অর্থাৎ শব্দ-স্পর্শাদি-যুক্ত রূপে আমাকে যে দেখিতেছ, এ আমার সৃষ্ট মায়া, আমাকে এ প্রকারে জানা তোমার উচিত নহে।"৪০৫ ইতি। তথাচ পদ্মপুরাণে—"বেদ এবং স্মৃতি যাঁহাকে অকর্ত্তা ও নাম-রূপরহিত বলিয়া অভিহিত করিয়াছেন, তিনিই পরমেশ্বর ভগবান্ হরি।"৪০৬ ইতি। এই বিষয়ের সমাধান যথা শ্রীবাসুদেবাধ্যাত্মে—

উক্ত আশঙ্কাবাক্যের সমাধান।

"হরির গুণের অপ্রসিদ্ধিবশত অর্থাৎ তাহা সাকল্য রূপে বলিতে না পারায়, তিনি 'অনামা' বলিয়া এবং রূপ অপ্রাকৃত হওয়ায় 'অরূপ' বলিয়া কীর্ত্তিত হন'। আর প্রকৃতিসম্বন্ধে শ্রীহরির কোনরূপ কর্ত্তৃত্ব নাই-ই, এই জন্য পুরাবেত্তারা সেই পুরাণপুরুষকে 'অকর্ত্তা' বলিয়া অভিহিত করিয়াছেন।"৪০৭ ইতি। এইহেতু মোক্ষধর্ম্মের সেই বচন যোগ্যই হইয়াছে।৪০৮ তথাহি—রূপী বলিয়া যেমন প্রাকৃত ব্যক্তি নয়নগোচর হয়, তদ্রূপ ভগবান্ও দৃষ্টিগোচর হইয়া থাকেন, তুমি এরূপ নিশ্চয় করিও না।৪০৯ ভগবান্ এই কথা বলিয়া রূপবত্তা থাকিতেও আপনার অদৃশ্যত্ব কীর্ত্তন করিয়াছেন। আর এতদ্দ্বারা স্বীয়-স্বরূপের অপ্রাকৃতত্বও দেখাইয়াছেন।৪১০ সেই রূপের দর্শন এবং অদর্শনে আমার অকুণ্ঠিত

ভগবদিচ্ছাই ভগবন্মূর্ত্তি-দর্শনের কারণ।

ইচ্ছাই কারণ, এই অভিপ্রায়ে আবার স্বয়ং "ইচ্ছন্ মুহূর্ত্তান্নশ্যেয়ং" এই অর্দ্ধপদ্য বলিলেন। নশ্যেয়ং—অদৃশ্য হইতে পারি। যেহেতু 'নশ্' ধাতুর অর্থ অদর্শন।৪১১ তথাপি আমাকে যে ভূতগুণে যুক্ত বলিয়া দেখিতেছ, এ মায়া, আমিই সৃষ্টি করিয়াছি। তুমি এ প্রকারে আমাকে জানিও না।৪১২ মায়া-শব্দে কোন স্থানে চিচ্ছক্তিরও অভিধান আছে।৪১৩

কোন কোন্ স্থানে মায়া-শব্দের অর্থ চিচ্ছক্তি।

"মায়ানাম্নী স্বরূপভূতা নিত্যশক্তিদ্বারা (চিচ্ছক্তি-দ্বারা) যুক্ত বলিয়া সনাতন বিষ্ণুকে 'মায়াময়' বলিয়া থাকেন।" মধ্বাচার্য্য নিজকৃত বেদান্তভাষ্যে এই (চতুর্ব্বেদশিখা-উপনিষদের) শ্রুতি প্রদর্শন করিয়াছেন।৪১৪ তন্মধ্যে কেবলমাত্র নিজের ইচ্ছায় ভগবন্মূর্ত্তির প্রকাশের কথা সেই মোক্ষধর্ম্মেই বলিয়াছেন—"অনন্তর দেবদেব সনাতন

উক্ত 'স্বেচ্ছৈকপ্রকাশত্ব' সম্বন্ধে পোষক প্রমাণ।

ভগবান্, সেই উপরিচর বসুর প্রতি প্রসন্ন হইয়া, অন্যের অদৃশ্য হইলেও, তাঁহাকে সাক্ষাৎ দর্শন দিয়াছিলেন।"৪১৫ "তৎপরে বৃহস্পতি, ক্রোধপূর্ব্বক 'সবেগে স্রুক্ (যজ্ঞপাত্রবিশেষ) উত্তোলন' করিয়া তদ্দ্বারা আকাশকে আহত করিতে করিতে রোষভরে অশ্রু বিসর্জ্জন করিয়াছিলেন।"৪১৬ "এই যজ্ঞে দেবগণ প্রত্যক্ষ হইয়া প্রদত্ত যজ্ঞভাগ গ্রহণ করিলেন। কিন্তু কি নিমিত্ত বিভু হরি এই যজ্ঞে দর্শন প্রদান করিলেন না?৪১৭ অনন্তর সেই মহীপাল উপরিচর বসু এবং সদস্যগণ অতিমাত্র ক্রুদ্ধ সেই সুরাচার্য্যকে সর্ব্বতোভাবে প্রসন্ন করিতে লাগিলেন।"৪১৮ "হে বৃহস্পতে! তুমি যাঁহাকে যজ্ঞভাগ অর্পণ করিয়াছ, তিনি ক্রোধশূন্য; তুমি এবং আমরা তাঁহার দর্শনে সমর্থ নহি। তিনি যাঁহাকে কৃপা করেন, তিনিই তাঁহাকে দেখিতে পান।"৪১৯ সেই মোক্ষধর্ম্মে একত, দ্বিত, এবং ত্রিত নামক ঋষিত্রয়ের বাক্য—"অনন্তর সেই যজ্ঞের অবভৃতসময়ে বাগ্দেবী অলক্ষিতভাবে থাকিয়া ভগবানের আনন্দ সঞ্চার করিতে করিতে স্নিগ্ধ এবং গম্ভীর বচনে বলিয়াছিলেন।" "হে ভক্তবর্গ! তোমরা জিজ্ঞাসু, অতএব কি প্রকারে সেই বিভুকে দর্শন করিবে?"৪২০ ইতি। অতএব সেই ভগবান্ নিজ ইচ্ছায় প্রকাশমানা স্বয়ং-প্রকাশ-শক্তি দ্বারা নয়নে অভিব্যক্ত হইয়া থাকেন; কিন্তু নেত্রের বিষয় বলিয়া নেত্রে অভিব্যক্ত হন না।৪২১ যথা শ্রীনারায়ণাধ্যাত্মে—"ভগবান্ স্বভাবত অব্যক্ত হইয়াও নিজশক্তি (স্বরূপশক্তি) দ্বারা দৃষ্টিগোচর হইয়া থাকেন। সেই স্বরূপশক্তি ব্যতীত কে অপরিমেয় প্রভু পরমাত্মা হরিকে দেখিতে পায়?"৪২২ ইতি। পদ্মপুরাণেও বলিয়াছেন—"ভগবান্ শ্রীকৃষ্ণ, সচ্চিদানন্দ-বিগ্রহ, সুতরাং অধোক্ষজ (অচাক্ষুষ) হইয়াও স্বীয়শক্তিপ্রভাবে ভক্তজনের নয়নে আপনাকে প্রকাশ করিয়া থাকেন।"৪২৩ ইতি। ভগবানের যে বিগ্রহ সর্ব্ব-

---

অন্য দেবগণ প্রত্যক্ষ হইয়া যজ্ঞভাগ গ্রহণ করিয়াছিলেন। কিন্তু বিষ্ণু অপ্রত্যক্ষ থাকিয়াই যজ্ঞভাগ গ্রহণ করেন। ইহাতেই অধ্যর্য্যু বৃহস্পতির ক্রোধ হইয়াছিল॥ ৪১৮—৪২০॥

ভগবান্ কৃপাশক্তিদ্বারা ধ্যাতৃবর্গের নয়নদ্বারে প্রকাশমান হইয়া থাকেন। কৃপাশক্তি ব্যতীত ভগবান্‌কে প্রকাশ করিতে নয়নদ্বয়ের সামর্থ্য হয় না। এতদ্দ্বারা ভগবদ্রূপের চিদ্-ঘনতা সিদ্ধ হইল॥ ৪২১—৪২৭॥

ব্যাপী, সে-ই বিগ্রহই পরিচ্ছিন্ন। অতএব একই

ভগবদ্বিগ্রহের যুগপৎ সর্ব্বব্যাপকত্ব ও পরিচ্ছিন্নত্ব।

কৃষ্ণের একদা দ্বিরূপতা (সর্ব্বব্যাপকত্ব ও পরিচ্ছিন্নত্ব) বিরাজমান রহিয়াছে।৪২৪ যথা শ্রীদশমে—"যাঁহার অভ্যন্তরদেশ ও তৎপ্রতিযোগী বহির্দ্দেশও নাই, যাঁহার পূর্ব্ব ও অপরও নাই, যিনি জগতের অন্তর্বহির্দ্দেশ ব্যাপিয়া বিদ্যমান আছেন এবং যিনি জগন্ময়, যশোদা সেই অব্যক্ত, অধোক্ষজ, নরাকার শ্রীকৃষ্ণকে আত্মজ-বোধে প্রাকৃত বালকের ন্যায় রজ্জুদ্বারা উদূখলে বন্ধন করিয়াছিলেন।"৪২৫ ইতি। এই দুই শ্লোকদ্বারা দামবন্ধনসময়ে ব্রজরাজনন্দনের দ্বিরূপতাই অভিব্যক্ত হইয়াছে।৪২৬

শ্রীকৃষ্ণলীলার নিত্যতা।

সেইরূপ শ্রীমদ্ভাগবতাদি পুরাণসমূহেও সুস্পষ্টই শ্রীকৃষ্ণলীলার নিত্যতা শুনিতে পাওয়া যায়।৪২৭ যথাচ শ্রীপ্রথমে শ্রীদ্বারকাবাসিগণের উক্তি—"অহো! যদুবংশ সাতিশয় শ্লাঘ্যতম। অহো! মধুবন অতীব পুণ্যতম। যেহেতু পুরুষোত্তম শ্রীকান্ত, স্বীয় জন্মদ্বারা যদুকুলকে এবং বিহারদ্বারা মধুবনকে সৎকৃত করিতেছেন।"৪২৮ ইতি। দ্বারকাবাসিগণের উক্তিতে বর্ত্তমানকালের উপপাদক "অঙ্কতি" এই ক্রিয়াপদ, শ্রীকৃষ্ণলীলার নিত্যতা প্রতিপাদন করিতেছে।৪২৯ শ্রীদশমে শ্রীশুকের উক্তি—"যিনি জনগণের নিবাস বা আশ্রয়স্বরূপ, দেবকীতে যাঁহার জন্মের প্রসিদ্ধি, যাদবগণ যাঁহার পরিকর, যিনি নিজ ভক্তরূপ বাহুদ্বারা অধর্ম্মকে দূরে উৎসারিত, স্থাবর ও জঙ্গম নিখিলপ্রাণীর সংসার বিনাশ এবং সুস্মিত শ্রীমুখদ্বারা ব্রজবনিতা ও পুরবনিতা গণের কাম (প্রেম) বর্দ্ধন করিতেছেন, সেই শ্রীকৃষ্ণ স্বীয় উৎকর্ষের আবিষ্কারপূর্ব্বক সর্ব্বোপরি বিরাজমান হইতেছেন।"৪৩০ শ্রীস্কন্দপুরাণে শ্রীমথুরাখণ্ডে শ্রীযুধিষ্ঠিরের প্রতি শ্রীনারদের বাক্য—"বৃন্দাবনমধ্যে শ্রীকৃষ্ণ বৎস-

---

দ্বারকালীলার অন্তর্গত হস্তিনাপুরাদিলীলা, এই নিমিত্ত পরবর্ত্তী শ্লোকটী হস্তিনাপুরবাসিনী কুরুরমণীগণের উক্তি হইলেও দ্বারকাবাসীর উক্তি বলিয়া নির্দ্দেশ করিয়াছেন॥ ৪২৮॥

যে ক্রিয়ার পূর্ব্বে প্রারম্ভ হইয়াছে, কিন্তু পরিসমাপ্তি হয় নাই, সেই ক্রিয়াকেই বর্ত্তমানকালের ক্রিয়া বলে। অনাদিকাল হইতে শ্রীকৃষ্ণলীলার আরম্ভ হইয়াছে, কিন্তু কোন না কোন ব্রহ্মাণ্ডে সেই সেই লীলা ধারাবাহিকরূপে বিদ্যমান থাকায়, কোন কালেই সেই সেই লীলার পরিসমাপ্তির সম্ভাবনা নাই। অতএব "অঙ্কতি" এই পদদ্বারা তাহাই প্রতিপাদন করিলেন। সুতরাং শ্রীকৃষ্ণলীলা নিত্য॥ ৪২৯—৪৩৪॥

দেবের সহিত ব্রজবালকবৃন্দে পরিবৃত হইয়া বৎস ও বৎসতরীগণের সহিত ক্রীড়া করিতেছেন।”৪৩১ ইতি। যৎকালে নারদ-যুধিষ্ঠিরসংবাদ হয়, তৎকালে শ্রীকৃষ্ণ দ্বারকায়; তথাপি “ক্রীড়তি” এই বর্ত্তমান ক্রিয়াপদের প্রয়োগ, কৃষ্ণলীলার নিত্যতা ব্যক্ত করিতেছে।৪৩২ পদ্মপুরাণে পাতালখণ্ডে শ্রীপার্ব্বতীর প্রতি শ্রীরুদ্র-বাক্য—“যেখানে কংসনিসূদন শ্রীকৃষ্ণ অবস্থান করিতেছেন, অহো! সেই মধু-পুরীই ধন্যা। সেই স্থানে মুনি ও দেবগণ, সকলেই সর্ব্বদা বাস করিতে অভিলাষ করেন।”৪৩৩ ইতি।

লীলাপরিকরবর্গ।

ব্রজবাসী, যাদবগণ, ব্রহ্মা, ইন্দ্র, কুবেরতনয় নল-কূবর-মণিগ্রীব প্রভৃতি দেবগণ, নারদাদি মুনিগণ, কেশি প্রভৃতি দানবগণ, কালিয় প্রভৃতি নাগগণ, এবং শঙ্খচূড় প্রভৃতি যক্ষগণ, ইঁহারা সকলেই লীলাপরিকর।৪৩৪

লীলা দ্বিবিধ,—প্রকট ও অপ্রকট।

‘প্রকট’ ও ‘অপ্রকট’ ভেদে সেই লীলা দ্বিবিধ।৪৩৫ তথাহি—সেই শ্রীকৃষ্ণ, স্বরূপভূত অনন্ত প্রকাশ ও লীলা দ্বারা সর্ব্বদাই ক্রীড়া করিতেছেন। কদাচিৎ তিনি সেই অনন্ত প্রকাশের মধ্যে এক প্রকাশে স্বপরিবারের সহিত জগদন্তরে প্রাদুর্ভূত হইয়া জন্মাদিলীলা বিস্তার করিয়া থাকেন।৪৩৬ সেই লীলা-নাম্নী শক্তিই

লীলাপরিকরগণের ভগবৎ প্রাতিকূল্যের কারণ।

শ্রীকৃষ্ণের অভিপ্রায় অনুসারে সেই সকল পরিকর-দিগের সেই সেই (অনুকূল ও প্রতিকূল) স্বভাব উদ্ভাবিত করিয়া দেন।৪৩৭ প্রপঞ্চের গোচর হইলে,

প্রকট ও অপ্রকট লীলার লক্ষণ।

সেই লীলাকে ‘প্রকট’ লীলা বলে। তদ্ভিন্ন আর সমস্তই ‘অপ্রকট’ লীলা। এই অপ্রকট লীলা প্রপঞ্চের গোচর হয় না।৪৩৮ তন্মধ্যে প্রকট লীলাতেই শ্রীকৃষ্ণের গোকুল, মথুরা এবং দ্বারকায় গমনাগমন হইয়া থাকে।৪৩৯ যে যে লীলা গোকুলাদির অন্যতম স্থানে অপ্রকট হয়, সেই সেই লীলা সেই গোকুলা-দিরই অদৃশ্য প্রকাশমধ্যে বিদ্যমান থাকে, এই কথাই “জয়তি জননিবাসঃ” ইত্যাদি শ্লোকসমূহ বারংবার প্রকাশ করিতেছেন।৪৪০

নিত্যধামে লীলাপরিকরের মধ্যে যে দনুজাদির উল্লেখ হইল, তাঁহারা সকলেই অপ্রাকৃত॥ ৪৩৪—৪৪৭॥

প্রকটলীলার আরম্ভপ্রকার।

ব্রহ্মার আদেশে দেবাদির অংশপরম্পরা অবতরণ করিতে প্রবৃত্ত হইলে, বসুদেবাদির অংশ স্বর্গস্থিত যে কশ্যপাদি, তাঁহারা নিত্যলীলাস্থিত বসুদেবাদি অংশীর সহিত সাযুজ্য লাভ করিয়া, শূর প্রভৃতি হইতে মথুরাতে প্রাদুর্ভূত হইয়া থাকেন।৪৪১ মহালক্ষ্মীপতি নারায়ণ যাঁহার বিলাসমূর্ত্তি, সেই লীলাপুরুষোত্তম শ্রীকৃষ্ণ, মথুরায় আবির্ভাবের অভিলাষী হইয়া প্রথমত সঙ্কর্ষণব্যূহের আবির্ভাব করেন, তাহার পর সেই পরমেশ্বর আপনার অন্তরস্থিত প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ নামক আর দুইটি ব্যূহকে যথাসময়ে আবিষ্কৃত করিবেন স্থির করিয়া আনকদুন্দুভির হৃদয়ে প্রকট হন।৪৪২ অনন্তর দেবগণের প্রার্থনায় পৃথিবীর ভারহরণার্থ বৈবস্বত-মনন্তরীয় অষ্টাবিংশ-চতুর্যুগের দ্বাপরশেষে ক্ষীরোদশায়ী অনিরুদ্ধ, বসুদেবের হৃদয়স্থ শ্রীকৃষ্ণরূপের সহিত ঐক্যপ্রাপ্ত হইয়া, আনকদুন্দুভির হৃদয় হইতে দেবকীর হৃদয়ে প্রকট হন।৪৪৩ দৈবকীর বাৎসল্যরূপ প্রেমানন্দামৃতদ্বারা লাল্যমান হইয়া শ্রীকৃষ্ণ সেই দেবকীর হৃদয়ে চন্দ্রের ন্যায় উত্তরোত্তর বৃদ্ধির আবিষ্কার করেন।৪৪৪ অনন্তর ভাদ্রমাসের কৃষ্ণাষ্টমীতিথিতে মহানিশায়, এই শ্রীকৃষ্ণ সেই দেবকীর হৃদয় হইতে তিরোহিত হইয়া, কংসকারাগারস্থ সূতিকাগৃহে তাঁহার শয্যায় আবির্ভূত হন।৪৪৫ জননী প্রভৃতি ইহাই মনে করেন যে, লৌকিক রীতিতেই শিশু পরম সুখে জন্মগ্রহণ করিয়াছেন।৪৪৬ এই শ্রীকৃষ্ণ, কি দ্বিভুজ কি চতুর্ভুজ, উভয়রূপেই

শ্রীকৃষ্ণ কখন কখন চতুর্ভুজ হইলেও, তদ্দ্বারা তাঁহার কৃষ্ণত্বের হানি হয় না।

মনুষ্যের ন্যায় চেষ্টা, গুণ এবং তদনুযায়ী প্রভাবের অনুবর্ত্তন করেন, সুতরাং কখনই কৃষ্ণত্ব পরিত্যাগ করেন না।৪৪৭ তথাপি শ্রীকৃষ্ণের দ্বিভুজ-রূপকেই প্রধান বলিয়াছেন। কিন্তু মহৈশ্বর্য্য গূঢ় বা আচ্ছাদিত থাকে বলিয়া, কোন কোন স্থানে দ্বিভুজত্বকে অপ্রধানের ন্যায় কীর্ত্তন করিয়াছেন। যেহেতু 'নরাকৃতি পরব্রহ্ম গূঢ়' এইরূপ খ্যাতি আছে।৪৪৮ অনন্তর বসুদেব, মহাবনে যশোদার গৃহে প্রবেশ পূর্ব্বক, সেই স্থানে নিজপুত্র শ্রীকৃষ্ণকে রক্ষা করিয়া, সেই যশোদার কন্যাকে লইয়া নিঃসৃত হন।৪৪৯ এইরূপে সেই এই শ্রীকৃষ্ণ, অনাদিকাল হইতে যশোদার নিত্যপুত্ররূপে বিরাজমান থাকায়, প্রকট-

* সপ্তমস্কন্ধে নারদ যুধিষ্ঠিরকে বলিয়াছেন, 'হে মহারাজ! নরাকৃতি পরব্রহ্ম গূঢ় হইয়া তোমাদিগের গৃহে বাস করিতেছেন' ॥ ৪৪৮ ॥ ৪৪৯ ॥

লীলায় দেবকীর ন্যায় সেই যশোদাকেও দ্বার করিয়া আবিভূর্ত হইলেন।৪৫০ অনন্তর ব্রজরাজকৃত উৎসবে প্রকট হইয়া, শ্রীকৃষ্ণ সেই স্থানে ক্রমে ক্রমে বাল্যাদি-লীলা প্রকাশ করেন। তিনি কোটি কোটি অপ্রকট-প্রকাশেও ঐ সকল লীলা করিতেছেন।৪৫১ প্রেষ্ঠজনের আনন্দপ্রদ এবং নিজেরও চমৎকারকারক সেই সেই লীলার উল্লাসদ্বারা শ্রীলীলাপুরুষোত্তম শ্রীকৃষ্ণ ব্রজে বিলাস করিয়া থাকেন।৪৫২ নন্দ-যশোদার অসমোর্দ্ধ বাৎসল্য-বশে ভগবান্ নিত্যই আপনাকে তাঁহাদিগের পুত্র বলিয়াই জানেন।৪৫৩

"বসুদেবগৃহে প্রথমব্যূহ বাসুদেবের, আর নন্দগৃহে স্বয়ং ভগবান শ্রীকৃষ্ণের আবির্ভাব", ইহা কোন কোন ভাগবতের মত।

এই প্রকরণে কোন কোন পুরাতন ভাগবতগণ বলিয়া থাকেন।—বসুদেবগৃহে আদ্যব্যূহ বাসুদেব, আর গোকুলে যোগমায়ার সহিত লীলাপুরুষোত্তম শ্রীকৃষ্ণ, প্রাদুর্ভূত হন।৪৫৪ আনকদুন্দুভি গোকুলে গমনপূর্ব্বক, যশোদার সূতিকাগারে প্রবেশ করিয়া, কেবলমাত্র একটি কন্যাই দেখিতে পাইলেন। তিনি সেই কন্যাটিকে লইয়া, মথুরায় আগমন করিলেন। এদিকে বাসুদেবও লীলাপুরুষোত্তমে প্রবিষ্ট হইলেন।৪৫৫ ঐ বিষয় অতীব রহস্য বলিয়া, শ্রীশুকদেবাদি কথাক্রমে সেই সেই স্থানে বলেন নাই। কিন্তু প্রসঙ্গবশত কোন কোন স্থানে সূচনা করিয়াছেন।৪৫৬ যথা শ্রীদশমে—"মহাত্মা নন্দ আত্মজ উৎপন্ন হইলে একান্ত আনন্দিত হইয়াছিলেন।"৪৫৭ তথা সেই দশমেই বলিয়াছেন—"উদারচেতা নন্দ প্রবাস হইতে আগমন করিয়া, নিজ পুত্রকে লইয়া তাঁহার মস্তকাঘ্রাণপূর্ব্বক পরমা-

---

যৎকালে দেবকীদেবী চতুর্ভুজরূপ সংবরণ করিতে প্রার্থনা করেন, তৎকালে ভগবান্ চতুর্ভুজরূপ আচ্ছাদন করিয়া যশোদার হৃদয়স্থিত দ্বিভুজরূপে প্রকাশমান হইয়াছিলেন; ইহাই বৈষ্ণবতোষণীসম্মত। ("~~শিশোঃ সংপশ্যতোঃ সদ্যো বভূব প্রাকৃতঃ শিশুঃ" ভা০ ১০।৩।৪৬ এই শ্লোকের তোষণী দেখ।~~) অতএব এইপ্রকারে শ্রীকৃষ্ণ দেবকীকে দ্বার করিয়া তাঁহার হৃদয়স্থিত চতুর্ভুজরূপে এবং যশোদাকে দ্বার করিয়া তদীয়-হৃদয়স্থ দ্বিভুজরূপে আবির্ভূত হইয়াছিলেন। এই নিমিত্ত বসুদেব যশোদার হৃদয়ের ধন দ্বিভুজমূর্ত্তি তাঁহার শয্যায় রক্ষা করিয়া তদীয় গর্ভসম্ভূতা যোগমায়াকে কংসবঞ্চনার্থ আনয়ন করেন॥ ৪৫০—৪৫৬॥

এই শ্লোকে 'আত্মজ' ও পরবর্ত্তী তিনটি শ্লোকে 'স্বপুত্র, গোপিকাসুত এবং পশুপাঙ্গজ' এই তিনটি শব্দ দ্বারা শ্রীকৃষ্ণ যে ব্রজেশ্বরের পুত্র, ইহাই প্রতিপাদিত হইল॥ ৪৫৭- ৪৬০॥

নন্দ লাভ করিয়াছিলেন।"৪৫৮ তথাচ—"এই ভগবান্ গোপিকাসুত দেহাভিমানীদিগের সুখলভ্য নহেন।"৪৫৯ তথাচ সেই দশমে শ্রীব্রহ্মস্তুতিতে উক্ত হইয়াছে—"যাঁহার কণ্ঠে বনমালা, বামপাণিতলে দধ্যোদনগ্রাস, বামকক্ষে বেত্র ও শৃঙ্গ, জঠরপটসন্ধিতে বেণু, বক্ষঃস্থলে স্বর্ণরেখারূপা শ্রী এবং পদতল অতীব কোমল, সেই পশুপাঙ্গজ (নন্দাঙ্গসম্ভূত) শ্রীকৃষ্ণকে প্রসন্ন করিবার নিমিত্ত আমি স্তুতি করি।"৪৬০ তদনুরূপ শ্রীযামলের বচনও উদাহরণ করিয়া থাকেন—"যদুবংশসম্ভূত কৃষ্ণ অন্য (পৃথক্), যিনি পূর্ণ, তিনি ইঁহার পর অর্থাৎ মূলতত্ত্ব। তিনি বৃন্দাবন পরিত্যাগ করিয়া কোন স্থানে গমন করেন না।৪৬১ তিনি সর্ব্বদাই দ্বিভুজ, কোনকালেই চতুর্ভুজ নহেন। তিনি একমাত্র গোপীর সহিত মিলিত হইয়া, সর্ব্বদা বৃন্দাবনে ক্রীড়া করিয়া থাকেন।"৪৬২ ইতি।

শ্রীকৃষ্ণের মথুরালীলা ও দ্বারবতীলীলা।

অনন্তর প্রকট-প্রকাশে শ্রীকৃষ্ণ ব্রজেশ্বরপুত্রতা আচ্ছাদন ও স্বীয় বসুদেবপুত্রতা প্রকাশ করিয়া মথুরায় গমন করেন। যে বাসুদেব, দ্বিভুজ ও চতুর্ভুজ, উভয়রূপেই প্রকাশ পাইয়া থাকেন।৪৬৩ শ্রীকৃষ্ণ মধুপুরীতে মধুপুরের সেই সেই

এই শ্লোকের বাস্তবার্থ—যদুসম্ভূত অর্থাৎ বসুদেবনন্দন বলিয়া বিখ্যাত শ্রীকৃষ্ণ, অন্য—অন্যপ্রকাশ। ইহার পর যে প্রকাশ, পূর্ণ—পূর্ণতম, বলিয়া বিখ্যাত, তিনি অপ্রকট-প্রকাশে বৃন্দাবন পরিত্যাগ করিয়া কোন স্থানে গমন করেন না, অর্থাৎ অপ্রকট প্রকাশে বৃন্দাবনে অবস্থিতি করিয়া, প্রকট-প্রকাশে যদুপুরী গমন করিয়া থাকেন ॥ ৪৬১ ॥

এই পুরাতন ভাগবতগণের মতে গ্রন্থকারের সম্মতি নাই। যেহেতু, শ্রীকৃষ্ণ মথুরায় গমন করিলে, ব্রজবাসীদিগের বিরহ, মাতা, পিতা এবং প্রেয়সী গোপীদিগের সান্ত্বনার্থ শ্রীকৃষ্ণকর্তৃক ব্রজে উদ্ধবের প্রেষণ, শ্রীকৃষ্ণদর্শনার্থ ব্রজবাসীদিগের কুরুক্ষেত্রে গমন, দন্তবক্রবধানন্তর শ্রীকৃষ্ণের পুনর্ব্বার ব্রজে আগমন, এই সকল বর্ণনা অনর্থক হইয়া যায়। যদি এ কথা বল, যখন আদিব্যূহ বাসুদেব নন্দ-নন্দনের অন্তর্ভূত রহিয়াছেন, তখন সেই নন্দনন্দনের মথুরাদি গমনের বাধা কি? অতএব অন্তর্গতাদ্যব্যূহ নন্দ-নন্দনই মথুরায় গমন এবং তিনিই পুনর্ব্বার দ্বারকা হইতে ব্রজে আগমন করেন? তাহাও বলিতে পারা যায় না। কারণ তাহাতে যামল বচনের সঙ্গতি হয় না। অতএব অপ্রকট-প্রকাশে শ্রীকৃষ্ণ বৃন্দাবন পরিত্যাগ না করিয়া, সর্ব্বদা ব্রজেই ক্রীড়া করেন। প্রকট-প্রকাশে ব্রজ হইতে পুরীতে গমন করিয়া থাকেন। এইরূপ সিদ্ধান্তে কোন গ্রন্থেরই অসঙ্গতি হয় না। অতএব যামলবচন অপ্রকটলীলাবিষয়ক। ইহাই গ্রন্থকারের অভিপ্রায় ॥ ৪৬২—৪৬৩ ॥

লীলা প্রকাশ করিয়া, আবার দ্বারকায় সেই সেই লীলা প্রকাশ করিবার নিমিত্ত, দ্বারকায় গমন করেন।৪৬৪ শ্রীকৃষ্ণ, সেই দ্বারকায় প্রদ্যুম্ন-নামক তৃতীয়ব্যূহের প্রকটন করেন। যাঁহা হইতে অনিরুদ্ধ-নামক চতুর্থ-ব্যূহের প্রকাশ হয়।৪৬৫ এইরূপে দ্বারকাতেই এই ব্যূহচতুষ্টয়ের অতীব চমৎকারজনক বহুবিধ বিবাহাদি লীলাও বর্ণিত আছে।৪৬৬

দ্বারকায় ৩য় ও ৪র্থ ব্যূহের প্রকাশ।

প্রকটলীলায় ব্রজবাসীদিগের শ্রীকৃষ্ণের সহিত তিনমাস বিরহ হইয়াছিল। তাহাতেও আবির্ভাবসদৃশী শ্রীকৃষ্ণের 'বিস্ফূর্ত্তি' হইত। তিনমাসের পর তাঁহাদিগের শ্রীকৃষ্ণের সহিত সাক্ষাৎ 'সঙ্গতি' হইয়াছিল।৪৬৭ এই শ্রীকৃষ্ণের 'আবির্ভাব' ও 'আগতি' হেতু সেই 'সঙ্গতি' দুইপ্রকার।৪৬৮ তন্মধ্যে আবির্ভাব।—বিরহজনিত ক্লান্তির উদ্রেকে যে সকল প্রেষ্ঠজনের চিত্ত অধীর হইয়া যায়, শ্রীকৃষ্ণ ব্যগ্র হইয়া হঠাৎ তাহাদিগের সমক্ষে প্রাদুর্ভূত হন।৪৬৯ সেই প্রেষ্ঠজন, যে অবধি উদ্ধবের নিকট শ্রীকৃষ্ণের সংবাদ শ্রবণ করেন, তদবধি বনমালীর ব্রজে প্রাদুর্ভাব হয়।৪৭০ দ্বারকাস্থ শ্রীকৃষ্ণের ব্রজে প্রাদুর্ভাব, বৃহদ্বিষ্ণুপুরাণাদিতে নানারূপে বারংবার বর্ণিত আছে।৪৭১ যৎকালে শ্রীকৃষ্ণ ব্রজে আবির্ভূত হইয়া বিহার করেন, তৎকালে ব্রজবাসিগণ শ্রীকৃষ্ণের মথুরাগমন স্বপ্ন বলিয়া অনুভব করিয়া থাকেন।৪৭২ অথ আগমন।—স্বজনবর্গের প্রতি প্রেম এবং নিজবাক্যের সত্যতা দেখাইবার নিমিত্ত শ্রীকৃষ্ণ রথাদিতে অধিরূঢ় হইয়া,

প্রকটলীলায় ব্রজে তিনমাস বিরহ। বিরহে বিস্ফূর্ত্তি।

সঙ্গতি।

সঙ্গতি দ্বিবিধ,—আবির্ভাব ও আগতি।

আবির্ভাব।

আগতি।

শ্রীকৃষ্ণের আপনাতে প্রথমব্যূহের স্ফূর্ত্তি ছিল; দ্বিতীয় সঙ্কর্ষণ, তৃতীয় প্রদ্যুম্ন এবং চতুর্থ অনিরুদ্ধ, এই ব্যূহচতুষ্টয়॥ ৪৬৩—৪৭১॥

যদি বল, মথুরাগমনের তিনমাসের পর শ্রীকৃষ্ণ অকস্মাৎ নয়নগোচর হইলেন, কেবল যে নয়নগোচর হইলেন, তাহা নহে, ব্রজবাসিগণ এরূপ অনুভবও করিতে লাগিলেন যে, তাঁহার সহিত বিহার করিতেছি। আচ্ছা, শ্রীকৃষ্ণের এই আকস্মিক দর্শন ও সম্মিলন লাভের পর হইতে তাঁহার মথুরাগমনসম্বন্ধে ব্রজবাসিগণের মনের কিরূপ ভাব উপস্থিত হয়? এই আকাঙ্ক্ষায় বর্ত্তমান শ্লোকের অবতারণা করিয়া গ্রন্থকার বলিলেন, আবির্ভাবের পর হইতে ব্রজবাসিগণ মনে করেন যে, শ্রীকৃষ্ণ আমাদিগকে পরিত্যাগ করিয়া কখনই অন্যত্র গমন করেন নাই, পূর্ব্বে যে শুনিতে পাই, তিনি মথুরায় যান, সে আমাদিগের স্বপ্নমাত্র॥ ৪৭২—৪৭৩॥

পুনর্ব্বার আপনার প্রিয় গোষ্ঠে আগমন করিয়া থাকেন।৪৭৩ শ্রীকৃষ্ণের স্বীয়বচন, যথা শ্রীদশমে—"নিজের মথুরাগমনে সেই গোপীদিগকে অদৃশ দুঃখান্বিতা দেখিয়া, 'আমি শীঘ্রই আসিব' এইরূপ প্রেমযুক্ত দূতবাক্য দ্বারা, শ্রীকৃষ্ণ তাহাদিগকে সান্ত্বনা করিয়াছিলেন।"৪৭৪ তথা—"হে পিতঃ। আপনারা ব্রজে গমন করুন। আমরা সুহৃদ্‌গণের সুখসম্পাদন করিয়া স্নেহদুঃখিত জ্ঞাতিবর্গ আপনাদিগকে দেখিবার নিমিত্ত অচিরেই ফিরিয়া আসিতেছি।"৪৭৫ ইতি। নিজের প্রিয়তম যদুমন্ত্রী উদ্ধবদ্বারাও পুনর্ব্বার এই বাক্যের অসন্দিগ্ধতা তিনি প্রতিপাদন করিয়াছেন।৪৭৬ যথা সেই দশমেই—"নিখিল যদুকুলের প্রতিকূল কংসকে রঙ্গস্থলে সংহার করিয়া শ্রীকৃষ্ণ যাহা বলিয়াছিলেন, আপনাদিগের সমীপে সমাগত হইয়া তিনি অতিশীঘ্রই তাহা সত্য করিবেন।"৪৭৭ ইতি। দ্বারকাবাসিগণের বচনে সেই শ্রীকৃষ্ণবাক্যের সত্যতা প্রকটিত হইয়াছে।৪৭৮ যথা শ্রীপ্রথমে—"ভো অম্বুজাক্ষ। আপনি যখন সুহৃদ্‌গণকে দেখিবার জন্য আমাদিগকে পরিত্যাগ করিয়া কুরু অথবা মধু দেশে গমন করেন, তখন আমাদিগের ক্ষণকাল কোটিবর্ষ বলিয়া বোধ হয়। হে অচ্যুত! সূর্য্য ব্যতীত যেমন নয়ন অন্ধ হইয়া যায়, তোমাকে না দেখিয়াও আমাদিগের তাদৃশী অবস্থা হইয়া থাকে।"৪৭৯ ইতি। এই শ্লোকের কারিকা।—ভো অম্বুজাক্ষ! সুহৃদগণের—নন্দাদির, দেখিবার ইচ্ছায়, অপসরণ—আমাদিগকে পরিত্যাগ করিয়া মধুপুরে গমন, করিয়াছিলেন। মধু—মথুরা। সে সময় মধুপুরীতে সুহৃদ্বর্গ বিদ্যমান না থাকায় মথুরা-শব্দে সুস্পষ্টই মথুরামণ্ডলস্থ ব্রজকেই বুঝাইতেছে।৪৮০ রথারূঢ় হইয়া মথুরায় গমনপূর্ব্বক, দন্তবক্রকে নিহত করিয়া, শ্রীকৃষ্ণ ব্রজে আগমন করিয়াছিলেন, এ কথা পদ্মপুরাণে সুস্পষ্ট উক্ত আছে।৪৮১ সেই গদ্য ও পদ্য যথা—"শ্রীকৃষ্ণ ও সেই দন্তবক্রের নিধনসাধনান্তে যমুনা উত্তীর্ণ হইয়া, নন্দব্রজে গমনপূর্ব্বক, উৎকণ্ঠিত মাতা এবং পিতাকে অভিবাদন ও আশ্বাস প্রদান করিলে, তাঁহারাও অশ্রুবারি বিসর্জ্জন করিতে করিতে তাঁহাকে আলিঙ্গন করিলেন। তৎপরে তিনি গোপবৃদ্ধগণকে প্রণাম ও আশ্বাসপ্রদান করিয়া, বহুবিধ রত্ন বস্ত্র এবং অলঙ্কারাদি দ্বারা তত্রস্থ সকলকেই পরিতৃপ্ত করিলেন।৪৮২

---

কালযবনবধের পর শ্রীকৃষ্ণ যোগমায়াপ্রভাবে সমগ্র মথুরাবাসীকে দ্বারকায় লইয়া গিয়াছিলেন। সুতরাং এস্থলে মথুরা বলিতে ব্রজ। ৪৮০, ৪৮৩।

শ্রীকৃষ্ণ পবিত্র তরুগণে পরিবৃত রমণীয় যমুনাপুলিনে গোপীগণের সহিত নিরন্তর ক্রীড়া করিতে লাগিলেন। এইরূপে গোপবেশ প্রভু, রমণীয় লীলানন্দ এবং বহুবিধ প্রেমরস আস্বাদন করিতে করিতে, দুইমাস বৃন্দাবনে বাস অর্থাৎ প্রকটলীলা করিলেন।৪৮৩ ইতি।" ইহার কারিকা। —"উত্তীর্য্য" এই পদদ্বারা যে উত্তরণের বিষয় বলা হইয়াছে, সেই উত্তরণের অর্থ আপ্লবন অর্থাৎ অবগাহন। দুষ্টের বধ করিয়া শ্রীকৃষ্ণের স্নানপূর্ব্বকই ব্রজে আগমন করা উচিত।৪৮৪ অতএব প্রকটলীলাতেও অতি অল্পকালই বিরহ হইয়া থাকে। এই হেতু ধামত্রয়ে অর্থাৎ গোকুলে, মধুপুরে এবং দ্বারকায়, শ্রীকৃষ্ণ সর্ব্বদাই বিহার করিতেছেন।৪৮৫

ব্রজলীলার নিত্যতা।

পদ্মপুরাণে ব্রজাগমনকাল যেরূপ বর্ণিত আছে, তাহাতে আর একটি কৃষ্ণ বিদ্যমান দেখিতে পাওয়া যায়।৪৮৬ যথা—"অনন্তর স্ত্রীপুত্রাদির সহিত তত্রস্থ নন্দগোপাদি এবং পশু, পক্ষী ও মৃগাদি, সকলেই বাসুদেবের প্রসাদে দিব্য-রূপ ধারণ ও বিমানে আরোহণ করিয়া পরমবৈকুণ্ঠলোক লাভ করিলেন।৪৮৭ ইহার দুইটী কারিকা।—ব্রজেশ্বরাদির অংশ যে দ্রোণাদি সুবতার করিয়াছিলেন, শ্রীকৃষ্ণ তাঁহাদিগকেই বৈকুণ্ঠে পাঠাইলেন; এই সিদ্ধান্তই যুক্তিযুক্ত।৪৮৮ অতিশয় প্রিয়তম ভক্ত ব্রজবাসীদিগের সহিত শ্রীকৃষ্ণ সর্ব্বদাই বৃন্দাবনে বিহার করিতেছেন।৪৮৯

নন্দাদির অংশ দ্রোণাদির বৈকুণ্ঠে গমন ও অংশী নন্দাদির ব্রজের অপ্রকট প্রদেশে অবস্থান।

স্কন্দপুরাণে অযোধ্যামাহাত্ম্যে যেমন লক্ষ্মণের শেষাত্মতা শ্রবণ করা যায়।৪৯০ তথাহি—"তদনন্তর দেবরাজ শেষাত্মতাপ্রাপ্ত, সত্যপ্রতিজ্ঞ লক্ষ্মণকে সর্ব্বসমক্ষে মধুর-বচনে বলিলেন।৪৯১ ইন্দ্র কহিলেন। হে লক্ষ্মণ! শীঘ্র গাত্রোত্থান করিয়া স্বীয় পদে আরোহণ কর।

অংশীর সহিত অংশের সাযুজ্য ও কার্য্যাবসানে পুনর্ব্বার অংশী হইতে নিষ্কাসন প্রতিপাদনার্থ লক্ষ্মণের দৃষ্টান্ত।

---

যেমন সঙ্কর্ষণব্যূহ লক্ষ্মণ, শ্রীরামের সহিত অবতীর্ণ হইলে, পাতালতলস্থ ভূধারী শেষ তাঁহাতে সাযুজ্য প্রাপ্ত হন, পরে দেবকার্য্য নির্বৃত্ত হইলে, শেষ, লক্ষ্মণ হইতে নিষ্ক্রান্ত হইয়া পাতালে, এবং লক্ষ্মণ বৈকুণ্ঠপদে গমন করেন; তদ্রূপ ব্রজেশ্বরাদির অংশ দ্রোণাদি প্রকট-লীলায় ব্রজেশ্বরাদিতে সাযুজ্য প্রাপ্ত হন, পরে প্রকটলীলার সমাপ্তি হইলে ব্রজেশ্বরাদি হইতে নিষ্ক্রান্ত হইয়া স্বীয়পদে গমন এবং ব্রজেশ্বরাদি অপ্রকটপ্রকাশে অবস্থান করেন। অতএব অংশীতে অংশের যোগ ও তাহা হইতে নির্গম, শাস্ত্রসিদ্ধ॥ ৪৯০—৪৯৪॥

হে বীর! হে রিপুনিসূদন! তুমি দেবকার্য্য সম্পাদন করিয়াছ, এক্ষণে স্বীয় সনাতন পরমবৈষ্ণবপদে গমন কর। তোমার মূর্ত্তি, ফণামণ্ডল-বিরাজিত শেষও সমাগত হইয়াছেন।"৪৯২ ইত্যাদি। তদনন্তর—"দেবগণে পরিবৃত দেবরাজ, লক্ষ্মণকে এই কথা বলিয়া, ভূভারধারণক্ষম শেষকে পাতালে প্রস্থাপিত করিয়া, পরমাদরে লক্ষ্মণকে যানে আরোপণ করাইয়া, স্বয়ং স্বর্গে গমন করিলেন।"৪৯৩ ইতি।

**দ্বারকালীলার নিত্যতা।**

শ্রীকৃষ্ণ যৎকালে দ্বারকার লীলা অপ্রকট করিতে ইচ্ছা করেন, তৎকালে মুনিশাপাদিরূপা মায়া প্রকাশ করিয়া থাকেন।৪৯৪ দেবাদির অংশাবতরণ-সময়ে যাঁহারা যদুগণে অবতার করিয়াছিলেন, ক্ষীরোদনাথ সেই সকল দেবতার সহিত স্বধামে গমন করেন।৪৯৫ আর নিত্যলীলার পরিকর যে, যাদবাদি, তাঁহাদিগের সহিত শ্রীকৃষ্ণ দ্বারকায় ক্রীড়া করিয়া থাকেন।৪৯৬

**মাথুর, দ্বারকা, গোকুল ও গোলোক।**

মাথুর ও দ্বারকা ভেদে শ্রীকৃষ্ণের ধাম দ্বিবিধ। তন্মধ্যে গোকুল এবং মধুপুরী ভেদে মাথুর ধামও দ্বিবিধ।৪৯৭ গোলোক বলিয়া যে শ্রীকৃষ্ণের ধাম, তাহা গোকুলেরই বিভূতি। যথা ব্রহ্মসংহিতায় সেই গোলোকের কথা শ্রবণ করা যায়।৪৯৮ "গোলোক-নামক স্বীয় ধাম এবং তন্নিম্নস্থ যথাক্রমে হরি, শিব ও দেবীর সেই সেই ধামে যিনি সেই সেই প্রভাবাতিশয় আবিষ্কার করিয়াছেন, আমি সেই আদিপুরুষ গোবিন্দের ভজনা করি।"৪৯৯ ইতি। সেইরূপ অগ্রেও কহিয়াছেন—"যে গোলোকে সকল কান্তাই লক্ষ্মীরূপা, কান্ত পরমপুরুষ, বৃক্ষ কল্পতরু, ভূমি চিন্তামণিগণময়ী, জল অমৃত, স্বাভাবিক কথাই গান, স্বাভাবিক গমনই নৃত্য, বংশী প্রিয়সখী এবং চন্দ্রাদি জ্যোতি ও রস-গন্ধাদি ভোগ্য বস্তু, চিদানন্দময়, যেহেতু উহারা পর অর্থাৎ পরমেশ্বরেরই অংশভূত।৫০০ যে স্থানে সুরভীসমূহ হইতে সেই বিপুল ক্ষীরসাগর নিঃসৃত হইতেছে, আর যেখানে নিমেষার্দ্ধ-নামক কালগতিও পরিলক্ষিত হয় না, আমি সেই শ্বেতদ্বীপের ভজনা করি। পৃথিবীতে বিরল-

---

শ্রীকৃষ্ণ অবতীর্ণ হইলে, ক্ষীরাব্ধিনাথ অনিরুদ্ধ তাঁহাতে এবং দেবাদির অংশও যাদবাদিতে প্রবিষ্ট হন। পুনর্ব্বার শ্রীকৃষ্ণ দ্বারকায় অন্তর্দ্ধান করিতে ইচ্ছা করিলে, শ্রীকৃষ্ণ হইতে নিষ্ক্রান্ত ক্ষীরোদনাথ, যাদবগণ হইতে নিষ্ক্রান্ত সেই দেবতাদির সহিত, পুনর্ব্বার স্বপদে আরোহণ করেন॥ ৪৯৫—৪৯৭॥

গোকুলের অপ্রকট প্রকাশকে গোলোক বলে॥ ৪৯৮—৫০০॥

প্রচার কতিপয় সাধু যাঁহাকে 'গোলোক' বলিয়া জানেন।"৫০১ ইতি।'

গোলোক গোকুলের বৈভব কেন?

গোলোক অপেক্ষা গোকুলের মহিমাধিক্যহেতু গোলোককে গোকুলের বৈভব বলা হইল।৫০২ যথা পাতালখণ্ডে—"বৈকুণ্ঠ অপেক্ষাও গরীয়সী মধুপুরী ধন্যা। এই মধুপুরীতে একদিনমাত্র বাস করিলেও হরিভক্তি সঞ্জাত হয়।৫০৩ অযোধ্যা, মথুরা, মায়া (হরিদ্বার), কাশী, কাঞ্চী, অবন্তী এবং দ্বারাবতী, এই সাত পুরী মোক্ষদায়িনী।৫০৪ হে দেবি! এই সাত পুরীর মধ্যে মাথুরমণ্ডল সর্ব্বোৎকৃষ্ট। বৈকুণ্ঠ অপেক্ষা মাথুরের মহিমাতিশয় শ্রবণ কর।"৫০৫ ইতি।

মথুরামণ্ডলের নিত্যতা।

মাথুর যে নিত্যলীলাস্থান, ইহা পূর্ব্বেই দেখাইয়াছি। অতএব পদ্মপুরাণেও এই মাথুররূপের নিত্যতা বলিয়াছেন।৫০৬ "আমার মথুরা, বৃন্দাবন, যমুনা, গোপিকন্যা এবং গোপবালক, ইহাদিগকে নিত্যরূপ বলিয়া জানিবে।"৫০৭ ইতি। সেই ভূমিস্বরূপ অদ্ভুত

পরিচ্ছিন্ন হইলেও লীলানুসারে মথুরামণ্ডলের বিস্তার ও সঙ্কোচ।

মাথুরমণ্ডল পরিচ্ছিন্ন হইয়াও কৃষ্ণের লীলানুসারে বিস্তৃত এবং সঙ্কুচিত হইয়া থাকেন।৫০৮ এই মাথুরমণ্ডলেই অনন্ত কোটি ব্রহ্মাণ্ডের পর্য্যাপ্তি হইয়া থাকে। ব্রহ্মা এই বৃন্দাবনের চতুর্ম্মুখ-নামক প্রদেশে তাহা অনুভব করিয়াছেন।৫০৯ অতএব রাসলীলাসময়ে সেই যমুনাপুলিনে যে শতকোটি গোপী পরিমিত হইয়াছিলেন, তাহাতে আর আশ্চর্য্যের বিষয় কি?৫১০ স্ব-স্ব লীলাপরিকর ভক্ত ভিন্ন অন্য কেহই যাঁহাদিগকে দেখিতে পায় না, তত্তল্লীলাদির অবসরে যাঁহাদিগের আবির্ভাব হওয়া উচিত,৫১১ বড়ই আশ্চর্য্যের বিষয় যে, এক সময়ে একস্থানে থাকিয়াও যাঁহারা পরস্পর নিশ্চয়ই সর্ব্বথা অসংপৃক্ত,৫১২ আর যাঁহারা কৃষ্ণের বাল্যাদি লীলাদ্বারা বিভূষিত, সেই সকল পর্ব্বত, গোষ্ঠ ও

---

এই শ্লোকে ও পূর্ব্ববর্ত্তী দুই শ্লোকে গোলোকের সর্ব্বোর্দ্ধে অবস্থিতি এবং অসাধারণ মহিমা দেখাইলেন। নিমেষার্দ্ধ নামক কালগতিও পরিলক্ষিত হয় না—এ কথার ভাবার্থ এই যে, পল, বিপল, অনুপল, দণ্ড, প্রহর, দিন, মাস, বৎসর প্রভৃতি কালাবয়ব বা কালবিভাগ ভগবদ্ধামের অন্যান্য প্রকাশেই আছে, গোলোকে নাই। শ্বেতদ্বীপ—মায়াগন্ধশূন্য বলিয়া শ্বেত, আর সর্ব্বোর্দ্ধ বলিয়া দ্বীপ। নতুবা উহা যে অনিরুদ্ধদেবের ক্ষীরসাগরমধ্যস্থ ধাম, তাহা নহে॥ ৫০১—৫১৬॥

বনাদির বহুবিধ রূপ সর্ব্বত্র বিদ্যমান রহিয়াছে।৫১৩ তিন শ্লোকে কুলক। দর্শনে অধিকারী ও অনধিকারী, উভয়বিধ ব্যক্তিই বৃন্দাবনের প্রসিদ্ধ প্রদেশসকল কৃষ্ণলীলান্বিত হইলেও কখন কখন শূন্যরূপে অবলোকন করিয়া থাকেন।৫১৪ অতএব প্রভুর পরিকর, ধাম এবং সময়ের অচিন্ত্যপ্রভাব হেতু এই শ্রীকৃষ্ণে কিছুই দুর্ঘট হয় না।৫১৫ বিচক্ষণগণ দ্বারকাতেও প্রভুর লীলাদি এতাদৃশ অচিন্ত্যপ্রভাব বলিয়া জানিবেন।৫১৬ যথা একাদশান্তে—"হরি দ্বারকা পরিত্যাগ করিলে, যিনি স্মরণমাত্রেই অশেষ অশুভের নাশ এবং সর্ব্ববিধ মঙ্গলের মঙ্গলত্ব সাধন করেন, হে মহারাজ। সেই শ্রীমৎ ভগবদালয় পরিত্যাগ করিয়া, সমুদ্র অপর দ্বারকাবিভাগকে ক্ষণমধ্যে জলপ্লাবিত করিয়াছিলেন। যেহেতু ভগবান্ মধুসূদন দ্বারকায় নিত্যই সন্নিহিত আছেন।"৫১৭ ইতি। অনন্তর একই ভগবদালয়ে একই সময়ে যে নানাবিধ রূপের ও সময়ের বৈচিত্রী, ভগবদালয় দ্বারকাধামের এই আর একপ্রকার বৈভব, দেবর্ষি শ্রীনারদের দর্শনানুসারে ব্যক্ত আছে।৫১৮ শ্রীকৃষ্ণের লীলানুগত চন্দ্রসূর্য্যাদি অপ্রাকৃত। কিন্তু প্রাকৃত গ্রহ হইতে ভিন্ন হইলেও প্রকটপ্রকাশগত লীলা-পরিকরগণ ঐ চন্দ্র-সূর্য্যকে প্রাকৃতের ন্যায় অনুভব করেন।৫১৯

মথুরামণ্ডলের ন্যায় দ্বারকারও নিত্যত্বাদি।

দ্বারকার চন্দ্র সূর্য্য অপ্রাকৃত।

এইরূপে শ্রীকৃষ্ণ, ত্রিবিধ ধামে সর্ব্বদাই বিহার করিতেছেন। তথাপি গোকুলে তাঁহার মাধুরী সর্ব্বাতিশায়িনী।৫২০ তথাচ সম্মোহনতন্ত্রে—"যদ্যপি শ্রীকৃষ্ণের সহস্র সহস্র উপাদেয় অবতার বিদ্যমান আছেন, তথাপি সেই সকল অবতারের মধ্যে বালত্ব অতিদুর্লভ।"৫২১ ইতি। এই শ্লোকের কারিকা।—

শ্রীকৃষ্ণের মাধুরী গোকুলেই সর্ব্বাধিক।

মতান্তরে বাল্য, যৌবন এবং বার্দ্ধক্য ভেদে বয়স তিনপ্রকার। তন্মধ্যে ষোড়শবর্ষ পর্য্যন্ত বাল্য।৫২২ তথাচ ব্রহ্মাণ্ডপুরাণে—"আমার ষড়ৈশ্বর্য্যে পরিপূর্ণ

বয়স।
বাল্য।

---

প্রকটলীলাসময়ে শ্রীকৃষ্ণ সমুদ্রের নিকট প্রার্থনা করিয়া যে ভূভাগ গ্রহণ করিয়াছিলেন, প্রকটলীলা সংবরণ করিলে সাগর তাহাই কুক্ষিগত করিয়াছেন॥ ৫১৭—৫২০॥

এস্থলে বাল্য বলিতে বাল্য, পৌগণ্ড ও কৈশোর। অর্থাৎ ব্রজস্থ রূপ॥ ৫২১—৫৪০॥

ভূরি-ভূরি রূপ বিদ্যমান আছে, কিন্তু তাহারা গোপরূপী আমার সদৃশ হইতে পারে না।"৫২৩ ইতি। এই হেতু গোপরূপী অর্থাৎ নন্দনন্দন বিষয়ে মহা-মাহাত্ম্যবিমণ্ডিত, দশাক্ষর অষ্টাদশাক্ষর প্রভৃতি মহামন্ত্র সকল বহুবিধ তন্ত্রে কীর্ত্তিত হইয়াছে।৫২৪ গোপালরূপী স্বয়ংভগবান্ সৃষ্টির অগ্রে যাহা বিধাতাকে বলিয়াছেন; সেই সর্ব্বপ্রমাণের শ্রেষ্ঠ গোপালতাপনী শ্রুতিও এইরূপই বলেন।৫২৫ শ্রীকৃষ্ণের চতুর্ব্বিধ অর্থাৎ ঐশ্বর্য্য, ক্রীড়া, বেণু এবং শ্রীবিগ্রহের মাধুরী ব্রজেই বিরাজমান আছেন।৫২৬ তন্মধ্যে

শ্রীকৃষ্ণের চতুর্ব্বিধ মাধুরী।

ঐশ্বর্য্যের।—যাহা পূর্ব্বে কুত্রাপি শুনিতে পাওয়া যায় নাই, তাদৃশ মধুর ঐশ্বর্য্যরাশিকর্ত্তৃক সেব্যমান

ঐশ্বর্য্যমাধুরী।

হইয়া, হরি সেই ব্রজে বিহার করিতেছেন।৫২৭ যে ব্রজে ব্রহ্ম-রুদ্রাদি দেবতাগণ সম্ভ্রমে স্তব করিতে থাকিলেও, কেশব তাঁহাদিগের প্রতি কটাক্ষপাতও করেন না।৫২৮ যথা শ্রীব্রহ্মাণ্ডপুরাণে শ্রীনারদবাক্য—"হে কৃষ্ণ! তুমি দ্বারকানাথরূপে চক্রপাণি হইয়া চক্রদ্বারাও যে সকল দৈত্য বিনাশ করিতে পার নাই, তাহা-দিগকে কিন্তু অভিনব বাল্যলীলায় নিহত করিয়াছ। হে হরে! তুমি মিত্রবর্গের সহিত ক্রীড়া করিতে করিতে যদি একবার ভ্রূভঙ্গী বিস্তার কর, তাহা হইলে আকাশস্থ ব্রহ্মরুদ্রাদি দেবগণ ভয়ে কম্পিত হইতে থাকেন।"৫২৯ ইতি। ক্রীড়ার,

যথা পদ্মপুরাণে—"শ্রীকৃষ্ণের সর্ব্বপ্রকার চরিত্রই আশ্চর্য্য, তন্মধ্যে আবার গোপলীলা সর্ব্বাপেক্ষা

ক্রীড়ামাধুরী।

অতিশয় মনোহারিণী।"৫৩০ শ্রীবৃহদ্বামনপুরাণে—"যদ্যপি আমার নানাবিধ মনো-হারিণী প্রচুর লীলা বিদ্যমান আছে, তথাপি রাসলীলা স্মরণ করিলে আমার মনঃ যে কীদৃগ্ভাবাপন্ন হয়, তাহা বলা যায় না।"৫৩১ ইতি। বেণুর, যথা—নিখিল

লোকে নাদের যতদূর মাধুরী আছে, সমস্তই শ্রীকৃষ্ণের বংশীনাদের একটি পরমাণুতেই নিমগ্ন হইয়া যায়।৫৩২

বেণুমাধুরী।

যে মোহন বেণুর ধ্বনি হইলে, স্থাবর ও জঙ্গম প্রাণিবর্গ পরমানন্দে নিমগ্ন হওয়ায়, তাহাদিগের ধর্ম্মবিপর্য্যাস হইয়া যায়।৫৩৩ যে মোহন বেণুর ধ্বনি শ্রবণে সদাশিবাদি দেবগণ, "শ্রবণাঞ্জলিপেয় এ কি এক মোহনমন্ত্র অথবা ইহা কি এক পরমাদ্ভুত পদার্থ", এই কথা বলিয়া মোহগ্রস্ত হইয়াছিলেন।৫৩৪ যথা শ্রীদশমে—"হে সাধ্বি যশোদে! বিবিধ গোপক্রীড়ায় প্রবীণ তোমার তনয়, যখন

বিম্বাধরে বেণু অর্পণ করিয়া, যাহাতে আপনার বেণুবাদনবিষয়িণী স্বাভাবিকী বহুবিধ শিক্ষা প্রকটিত হইতেছে, তাদৃশী স্বরজাতির আলাপ করিয়াছিলেন,৫৩৫ তখন শঙ্কর বিরিঞ্চি ও শক্র প্রভৃতি সুরেশ্বরগণ সর্ব্বজ্ঞ হইলেও তত্ত্বনিশ্চয়ে সন্দিহান হইয়া, গ্রীবা ও চিত্ত আনত করিয়া, বারংবার মোহগ্রস্ত হইয়াছিলেন।"৫৩৬ ইতি। শ্রীদশমের একবিংশ ও পঞ্চত্রিংশ অধ্যায়ে ব্রজদেবীগণ বেণুরই মহাদ্ভুত মাধুরীর গুণকীর্ত্তন করিয়াছেন।৫৩৭ শ্রীবিগ্রহের, যথা—যাহার সমান এবং

শ্রীবিগ্রহমাধুরী।

যাহা অপেক্ষা অধিক নাই, তাদৃশ মাধুর্য্যতরঙ্গময় অমৃতবারিধি যিনি, সেই শ্রীনন্দ-নন্দনের রূপ, স্থাবর জঙ্গমের নিরতিশয় উল্লাসবর্দ্ধক।৫৩৮ যথা তন্ত্রে—"যাঁহার পাদপদ্মের নখাঞ্চল অসংখ্য কন্দর্পের রূপশোভা কর্তৃক নীরাজনার্হ এবং যাঁহার রম্যকান্তি কোন স্থানেই দর্শন ও শ্রবণের বিষয় হয় না, আমি সেই নন্দ-নন্দনের পরম ধ্যানবিধি বলিব।"৫৩৯ শ্রীদশমেও বলিয়াছেন—"ত্রিলোকীর মধ্যে এতাদৃশী স্ত্রী কে আছে, যে তোমার কলপদামৃতরূপ বেণুগীতে বিমোহিত হইয়া, এবং ত্রৈলোক্যসৌভগ এই রূপ নিরীক্ষণ করিয়া, আর্য্যচরিত বা নিজধর্ম্ম হইতে বিচলিত না হয়? যেহেতু বেণুগীত শ্রবণ ও রূপ দর্শন করিয়া গো, পক্ষী, তরু এবং মৃগ, ইহারাও অঙ্গে পুলক ধারণ করিয়া থাকে।"৫৪০ ইতি।

ইতি শ্রীলঘুভাগবতামৃতে শ্রীকৃষ্ণামৃতনামক
পূর্ব্বখণ্ডের বঙ্গানুবাদ সমাপ্ত।

# শ্রীলঘুভাগবতামৃত।

## উত্তরখণ্ড।

ওঁ শ্রীকৃষ্ণরস-রসিকগণকে নমস্কার।

### অথ শ্রীভক্তামৃত।

ভক্তপূজার আবশ্যকতা।

মুকুন্দের আরাধনা যেরূপ আবশ্যক, তদীয় ভক্তবর্গের আরাধনাও সেইরূপই আবশ্যক। অন্যথা দুস্তর অপরাধ হয়।[১] তথাহি পদ্মপুরাণে—"হরিসেবানন্তর মার্কণ্ডেয়, অম্বরীষ, বসু, ব্যাস, বিভীষণ, পুণ্ডরীক, বলি, শম্ভু, প্রহ্লাদ, বিদুর, ধ্রুব, দাল্‌ভ্য, পরাশর, ভীষ্ম এবং নারদাদি ভক্তবর্গের সেবা করা বৈষ্ণবগণের কর্ত্তব্য, না করিলে ঘোরতর অপরাধ হয়।"[২] সেইরূপ হরিভক্তিসুধোদয়েও কহিয়াছেন—"যাহারা গোবিন্দের অর্চ্চনা করিয়া, তদীয় ভক্তবর্গের অর্চ্চনা না করে, তাহারা দাম্ভিক, ভগবানের প্রসাদভাজন নহে।"[৩] পদ্মপুরাণের উত্তরখণ্ডে—"হে দেবি! সমস্ত আরাধনার মধ্যে বিষ্ণুর আরাধনাই শ্রেষ্ঠ, তদপেক্ষা আবার তদীয় ভক্তের আরাধনা শ্রেষ্ঠতর।"[৪] সেই পদ্মপুরাণের উত্তরখণ্ডেই বলিয়াছেন—"যে ব্যক্তি গোবিন্দের অর্চ্চনা করিয়া তদীয় ভক্তের অর্চ্চনা না করে, তাহাকে ভাগবত না জানিয়া, কেবল দাম্ভিক অর্থাৎ বিষ্ণুবঞ্চক বলিয়া জানিবে।"[৫]

বিষ্ণুর আরাধনা অপেক্ষাও বৈষ্ণবের আরাধনা শ্রেষ্ঠ।

আদিপুরাণে—"হে পার্থ! যাঁহারা কেবল আমাতেই প্রীতি করিয়া থাকেন, তাঁহারা আমার শ্রেষ্ঠ ভক্ত নহেন; কিন্তু যাঁহারা আমার ভক্তের ভক্ত, তাঁহারাই আমার ভক্ততম।"[৬]

ভক্তের ভক্তই ভক্ততম।

শ্রীমদ্ভাগবতেও বলিয়াছেন—"আমার পূজা অপেক্ষা আমার ভক্তের পূজা সর্ব্বতোভাবে শ্রেষ্ঠ।"৭ ইতি।

প্রহ্লাদ।

মার্কণ্ডেয়াদি এই সকল ভক্তবর্গের মধ্যেও প্রহ্লাদ শ্রেষ্ঠ। যেহেতু স্কন্দপুরাণ এবং ভাগবতাদিতে তাঁহার মহিমা বিশেষরূপে কীর্ত্তিত আছে।৮ যথা স্কন্দপুরাণে রুদ্রবাক্য—"ভক্তই স্বরূপত শ্রীকৃষ্ণকে জানেন, আমি জানিতে পারি নাই। নিখিল হরিভক্তের মধ্যে প্রহ্লাদ অতিমহত্তম।"৯ শ্রীসপ্তমস্কন্ধে শ্রীপ্রহ্লাদেরই বাক্য—"হে প্রভো। রজোগুণে উৎপন্ন ও তমোগুণে আবৃত এই অসুরকুলে সম্ভূত আমিই বা কোথায়, আর তোমার কৃপাই বা কোথায়, অর্থাৎ এতাদৃশী ঘটনা বড়ই অসম্ভাবিত। যেহেতু যে পদ্মকরপ্রসাদ কখন ব্রহ্মা, শিব এবং রমাদেবীর মস্তকেও অর্পিত হয় নাই, তাহাই আমার মস্তকে অর্পিত হইল।"১০ সেই সপ্তমস্কন্ধেই (প্রহ্লাদের প্রতি) শ্রীনৃসিংহবাক্য—"আমার ভক্তপুরুষগণ তোমার অনুবর্ত্তী হইবেন। যেহেতু তুমি আমার সমুদায় ভক্তের মধ্যে শ্রেষ্ঠ।"১১ ইতি।

পাণ্ডবগণ।

এতাদৃশ প্রহ্লাদ অপেক্ষাও পাণ্ডবেরা সর্ব্বতো-ভাবে শ্রেষ্ঠ। এবিষয়ে শ্রীমদ্ভাগবতই স্পষ্টরূপে সাক্ষ্য-প্রদান করিতেছেন।১২ তথাহি শ্রীসপ্তমস্কন্ধে (যুধিষ্ঠিরের প্রতি) শ্রীনারদবাক্য—"অহো! নরলোকে তোমরাই সাতিশয় ভাগ্যবান্, যেহেতু তোমাদিগের গৃহে গূঢ়, নরাকৃতি, সাক্ষাৎ পরব্রহ্ম বাস করিতেছেন জানিয়া, জগৎপবিত্রকারী মুনিগণ সর্ব্বদা তোমাদিগের সেই গৃহে আসিতেছেন।১৩ যাঁহা হইতে বিশুদ্ধ মোক্ষানন্দের অনুভূতি হইয়া থাকে, মহদ্গণের অন্বেষণীয় সেই পরব্রহ্ম এই শ্রীকৃষ্ণ, তোমাদিগের প্রিয়, সুহৃদ্, মাতুলেয়, আত্মা, পূজ্য, বচনানুবর্ত্তী এবং উপদেশক রূপে বর্ত্তমান।১৪ মহাদেব এবং কমলযোনি প্রভৃতি স্বীয় বুদ্ধিদ্বারা যথার্থরূপে যাঁহার স্বরূপ নির্ণয় করিতে পারেন না এবং মৌন, ভক্তি ও উপশম সহকারে যাঁহার পূজা করিয়া থাকেন, সেই যদুপতি আমাদিগের প্রতি প্রসন্ন হউন।"১৫ ইতি। শ্রীস্বামিপাদ ব্যাখ্যাও করিয়াছেন—"'অহো! প্রহ্লাদের কি সৌভাগ্য! যিনি নৃসিংহদেবকে দর্শন করিয়াছেন; আমরাই কেবল মন্দভাগ্য' এইরূপে বিষাদগ্রস্ত রাজাকে "যূয়ং" ইত্যাদি তিন শ্লোকদ্বারা বলিতেছেন।"১৬ এই তিন শ্লোকের তাৎপর্য্যার্থও শ্রীস্বামিপাদ লিখিয়াছেন—"প্রহ্লাদের গৃহে

পরব্রহ্ম বাস করিতেছেন না, তাঁহাকে দেখিবার নিমিত্ত প্রহ্লাদের গৃহে মুনিগণ যাইতেছেন না, আর পরব্রহ্ম প্রহ্লাদের মাতুলেয়াদিরূপেও বর্ত্তমান নাই, পরব্রহ্ম স্বয়ংই প্রহ্লাদের প্রতি প্রসন্ন হন নাই; এইহেতু প্রহ্লাদ এবং আমাদিগের অপেক্ষা তোমরাই সাতিশয় ভাগ্যবান্, ইহাই নারদের অভিপ্রায়।"১৭

যাদবগণ।

সর্ব্বদা শ্রীকৃষ্ণের সন্নিকর্ষে থাকাতে মমতাতিশয়-নিবন্ধন কতিপয় যাদব, পাণ্ডব অপেক্ষাও শ্রেষ্ঠতম।১৮ তথাহি শ্রীদশমে—"অহো ভোজপতে! এই জগতে মনুষ্যমধ্যে তোমরাই সুফলজন্মা, যেহেতু তোমরা যোগীদিগেরও দুর্দ্দর্শ, শ্রীকৃষ্ণকে নিরন্তর নয়নগোচর করিতেছ।"১৯ "তোমরা যাঁহার দর্শন, স্পর্শন, অনুগতি ও সম্ভাষণ করিয়া থাক, তোমাদিগের সহিত যাঁহার শয্যা, উপবেশন, ভোজন, যৌনবন্ধ (বিবাহসম্বন্ধ) ও পিণ্ডবন্ধ (দৈহিকসম্বন্ধ) বিদ্যমান রহিয়াছে এবং যিনি স্বর্গ ও অপবর্গের স্পৃহা উৎসারিত করেন, সংসারপ্রবাহ হইতে পরাঙ্মুখ যে তোমরা, তোমাদিগের গৃহে, সেই বিষ্ণু স্বয়ং প্রকট হইয়াছেন।"২০ তথা—"কৃষ্ণৈকচেতা বৃষ্ণিগণ শ্রীকৃষ্ণের সহিত সর্ব্বদা একত্র উপবেশন, পর্য্যটন, আলাপন, স্নান, ক্রীড়া এবং ভোজনাদি কার্য্যে ব্যাপৃত থাকিয়া আত্মসত্তা পর্য্যন্ত জানিতে পারেন নাই।"২১ ইতি।

উদ্ধব।

সমস্ত যাদব অপেক্ষাও শ্রীমান্ উদ্ধব শ্রেষ্ঠ; শ্রীমদ্ভাগবতে তাঁহার অদ্ভুত মহিমা শুনিতে পাওয়া যায়।২২ তথাহি একাদশে শ্রীভগবদ্বাক্য—"হে উদ্ধব! তুমি আমার যাদৃশ প্রিয়তম, বিরিঞ্চি, শঙ্কর, সঙ্কর্ষণ, মহালক্ষ্মী এবং আমার নিজ বিগ্রহও আমার তাদৃশ প্রীতির বিষয় নহেন।"২৩ তথা—"হে উদ্ধব! ভাগবতের মধ্যে তুমিই আমি।"২৪ ইতি। বাল্যকাল হইতেই গোবিন্দে ইঁহার সর্ব্বোত্তমা ভক্তি।২৫ তথাচ শ্রীতৃতীয়ে—"যে সময় উদ্ধব পঞ্চবর্ষবয়স্ক, তৎকালে তিনি প্রাতর্ভোজনার্থ জননীকর্ত্তৃক প্রার্থিত হইয়াও, বাল্যলীলাদ্বারা শ্রীকৃষ্ণের পূজায় ব্যাপৃত থাকায়, ভোজন করিতে ইচ্ছা করেন নাই।"২৬ অতএব সেই তৃতীয়স্কন্ধেই শ্রীভগবদ্বচন—"প্রাকৃতগুণ যাঁহাকে কোনরূপ পীড়া প্রদানে সমর্থ হয় না, সেই প্রভু উদ্ধব কোন অংশেই আমা অপেক্ষা ন্যূন নহেন।"২৭ ইতি। ইহার অর্থ।—"যদ্গুণৈঃ"—যে উদ্ধবের গুণে, প্রভু যে আমি, সেই আমিও "ন অর্দ্দিতঃ"—যাচিত হই

নাই। অথবা,—"যৎ"—যেহেতু, উদ্ধব, "গুণৈঃ"—সত্ত্বাদিগুণকর্ত্তৃক, "ন অর্দ্দিতঃ"—পীড়িত হন নাই, অর্থাৎ তিনি গুণাতীত। তাহার কারণ, তিনি "প্রভুঃ"—ভক্তিরসাস্বাদে সমর্থ।২৮

শ্রীব্রজদেবীগণ।

এতাদৃশ উদ্ধব অপেক্ষাও ব্রজদেবীগণ বরীয়সী। যেহেতু, এই উদ্ধবও ইঁহাদিগের প্রেমমাধুরী প্রার্থনা করিয়া থাকেন।২৯ তথাহি শ্রীদশমে—"এই নন্দব্রজস্থিত গোপীগণই দেহ ধারণের ফললাভ করিয়াছেন। যেহেতু মুমুক্ষু, মুক্ত এবং আমরা (হরিদাস) যে ভাব বাঞ্ছা করিয়া থাকি, ইঁহাদিগের অখিলাত্মা গোবিন্দে সেই ভাবের (অধিরূঢ় মহাভাবের) উদ্ভব হইয়াছে। অতএব যাহাদিগের অনন্তকথায় অনুরাগ নাই, তাহাদিগের চতুর্ম্মুখজন্ম হইলেই বা কি হইবে।"৩০ শ্রীবৃহদ্বামনপুরাণে ভৃগ্বাদির প্রতি শ্রীব্রহ্মবাক্য—"নন্দব্রজস্থিত গোপীদিগের চরণরেণুলাভের নিমিত্ত, পুরাকালে আমি ষষ্টিসহস্র বৎসর তপস্যা করিয়াছিলাম, তথাপি তাঁহাদিগের পাদরেণু লাভ করিতে পারি নাই।"৩১ ভৃগ্বাদিবাক্য—"ভবাদৃশ ব্যক্তিকেও যদি হরিভক্তের পাদরেণু গ্রহণ করিতে হয়, তবে নারদাদি বহুতর তাদৃশ হরিভক্ত ত লোকে বিদ্যমান রহিয়াছেন; তাঁহাদিগের চরণরেণু পরিত্যাগ করিয়া আপনিও যে গোপীদিগের পাদরেণু গ্রহণে উৎসুক, এ বিষয়ে আমার সংশয় উপস্থিত হইতেছে। হে প্রভো! ইহার কারণ কি বলুন।"৩২ শ্রীব্রহ্মার বাক্য—

লক্ষ্মী অপেক্ষাও ব্রজদেবীগণ শ্রেষ্ঠা।

"হে পুত্র! ব্রজসুন্দরীদিগকে সামান্যা স্ত্রী বলিয়া বোধ করিও না। যেহেতু তাঁহারা মহালক্ষ্মী অপেক্ষাও শ্রেষ্ঠা। শিব, অনন্ত, লক্ষ্মী এবং আমি ব্রহ্মা, আমরা কখনই তাঁহাদিগের সদৃশ হইতে পারি না।"৩৩ আদিপুরাণেও শ্রীঅর্জ্জুনের বাক্য—"হে প্রভো! ত্রৈলোক্যমধ্যে কোন্ কোন্ ভক্ত আপনার মর্ম্ম জানেন, কোন্ ভক্তগণের প্রতিই বা আপনি সর্ব্বদা পরিতুষ্ট, এবং কোন্ ভক্তগণেই বা আপনার অতুল প্রেম?"৩৪ শ্রীভগবানের বাক্য—"হে অর্জ্জুন! ব্রহ্মা, রুদ্র, মহালক্ষ্মী এবং আমার এই শ্রীবিগ্রহ, এ সকল আমার তাদৃশ প্রিয়তম নহে, গোপীজন আমার যাদৃশ প্রিয়তম।৩৫ ভূতলে আমার কত-কত বা ভক্ত ও অনুরক্ত আছেন, কিন্তু গোপীজন আমার প্রাণাধিক প্রিয়তম।৩৬ হে পরন্তপ! মুনি, যোগী এবং রুদ্রাদি দেবতা, ইঁহারা আমাকে সেরূপ অনুভব করিতে পারেন না,

গোপীগণ আমাকে যেরূপ অনুভব করিয়া থাকেন।[৩৭] তপঃ (বানপ্রস্থধর্ম্ম), বেদ (ব্রহ্মচারিধর্ম্ম), আচার (গৃহস্থধর্ম্ম) এবং বিদ্যা (জ্ঞানযোগ অর্থাৎ যতিধর্ম্ম), এই চতুরাশ্রমধর্ম্ম দ্বারা আমি বশীভূত হই না, একমাত্র প্রেমই আমাকে বশীভূত করিয়া থাকে, গোপীগণই তদ্বিষয়ে প্রমাণ।[৩৮] একমাত্র গোপীগণই আমার মাহাত্ম্য, আমার পূজা, আমার শ্রদ্ধা এবং আমার মনোগত ভাব জানেন, অন্য কেহই আমার মর্ম্ম জানিতে পারেন না।[৩৯] যে গোপীসকল নিজের অঙ্গকেও 'আমার' (শ্রীকৃষ্ণের) বলিয়া উপাসনা করিয়া থাকেন, হে পার্থ! সেই গোপী-গণভিন্ন আমার নিগূঢ় প্রেমের পাত্র আর কেহই নাই।"[৪০] ইতি। উদ্ধব যে এই গোপীগণের প্রেম-মাধুর্য্য প্রার্থনা করিবেন, তাহা আর আশ্চর্য্যের বিষয় নহে। তিনি তাঁহাদিগের পাদরেণুসিক্ত তৃণজন্মও যাজ্ঞা করিয়া থাকেন।[৪১] তথাহি শ্রীদশমে—"অহো! আমি যেন ব্রজসুন্দরীদিগের পাদরেণুসেবী, বৃন্দা-বনের গুল্ম, লতা এবং ওষধির মধ্যে কোন কিছু হই; যেহেতু তাঁহারা দুস্ত্যজ স্বজন এবং আর্য্যপথ পরিত্যাগ করিয়া, শ্রুতিগণের অন্বেষণীয় মুকুন্দপদবী ভজনা করিয়াছেন।"[৪২] ইতি। এই হেতু কৃষ্ণের উপাসকজন, অগ্রে কৃষ্ণের পরি-চর্য্যা করিয়া, প্রসাদপুষ্পাদিদ্বারা অবশ্যই ব্রজসুন্দরীগণের সেবা করিবেন।[৪৩]

**শ্রীরাধিকা।**

সেই সকল গোপীগণের মধ্যে আবার শ্রীরাধিকা নিরতিশয় বরীয়সী। যেহেতু পুরাণ এবং আগমাদি শাস্ত্রে তিনি সর্ব্বাধিকরূপে অভিহিত হইয়াছেন।[৪৪] যথা পদ্মপুরাণে—"শ্রীকৃষ্ণের রাধিকা যেমন প্রিয়া, সেই শ্রীরাধার কুণ্ডও তাঁহার সেইরূপ প্রিয়। সমস্ত গোপীর মধ্যে একমাত্র সেই শ্রীরাধিকাই শ্রীকৃষ্ণের অত্যন্তবল্লভা।"[৪৫] আদি-পুরাণেও—"ত্রিলোকীমধ্যে যাহাতে বৃন্দাবন বিদ্যমান, সেই পৃথিবীই ধন্যা, সেই বৃন্দাবনে আবার গোপিকারাই সর্ব্বাপেক্ষা ধন্যা, তন্মধ্যে আবার আমার রাধিকা ধন্যা।"[৪৬] ইতি।

॥ * ॥ ইতি শ্রীলঘুভাগবতামৃতে শ্রীভক্তামৃতনামক উত্তরখণ্ডের বঙ্গানুবাদ সমাপ্ত ॥ * ॥

**ইতি শ্রীলঘুভাগবতামৃতের শ্রীমদদ্বৈতাচার্য্যবংশাবতংস-মহামহোপাধ্যায়-প্রভুপাদ-শ্রীমন্মদনগোপাল-গোস্বামি-কৃত বঙ্গানুবাদ সম্পূর্ণ।**

---

॥ * ॥ ওঁ শ্রীহরিঃ ওঁ ॥ * ॥

শ্রীমন্মদনগোপালে সমস্ত সমর্পিত হউক।



শ্রীমদ্ভাগবতশ্লোকং
শ্রীমদ্ভাগবতৈঃ সহ।
শ্রীমদ্ভাগবতৈঃ স্বাদ্যং
শ্রীমদ্ভাগবতামৃতম্ ॥

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়ন-প্রণীত

# অধ্যাত্মরামায়ণ।

শ্রীবলাইচাঁদ গোস্বামী প্রভুপাদ কর্তৃক অনূদিত

ও

বহুবিধ অবশ্যজ্ঞাতব্য টীকা-টিপ্পনী সহযোগে ব্যাখ্যাত।

অধ্যাত্মরামায়ণে কি আছে, তাহাও কি বলিতে হইবে? অধ্যাত্মরামায়ণে চিত্তশুদ্ধিসম্পাদক, প্রাণোন্মাদক, কাব্যরসের পূর্ণাধার, পরমার্থরসময়, সুমধুর রামচরিত্র আছে—সঙ্গে সঙ্গে আবার মায়া, জীব, ঈশ্বর, আত্মা, পরমাত্মা, তুরীয়, কর্ম্ম, জ্ঞান, ভক্তি, জন্ম, জরা, মৃত্যু, শোক, মোহ, তৃষ্ণা, ইহকাল, পরকাল, মুক্তি, স্বর্গ, নরক, বৈকুণ্ঠ প্রভৃতি যে সকল কথা, দুর্লভ মনুষ্যজন্ম লাভ করিয়া জানা উচিত বা জানিবার চেষ্টা করা উচিত, প্রাঞ্জল, ওজস্বিনী ও কবিত্বপূর্ণ ভাষায়, সেই সকল কথার—শাস্ত্রের সেই সকল অতিজটিল তর্কজাল-পূর্ণ তত্ত্বের, অতিসুন্দর ও বিশদ সুমীমাংসা আছে। যদি বঙ্গানুবাদে মূল অধ্যাত্ম-রামায়ণের প্রকৃত সৌন্দর্য্য দেখিতে চাও, তবে এই বঙ্গানুবাদ পাঠ কর। অন্য অনুবাদ, হয় ত আরও সুলভে পাইতে পার, কিন্তু তাহাতে মূলের ভাষা, ভাব ও সৌন্দর্য্য, সমস্তই উবিয়া গিয়াছে।

ভাই বঙ্গবাসী! ভাল জিনিষের আদর করিতে শিখিবে না কি? কেবল সুলভ খুঁজিও না; সুলভও দেখ, সঙ্গে সঙ্গে জিনিষটি কেমন হইল না হইল, তাহাও দেখিয়া লও!

এই অধ্যাত্মরামায়ণের মূল্যও সুলভ করা হইয়াছে। পূর্ব্বে মূল্য ছিল ৩৲ তিন টাকা, এখন হইতে ইহার সুলভ মূল্য ২৲ দুই টাকা ধার্য্য করা হইল।

৭০০ সাত শত পৃষ্ঠারও অধিক, ভাল কাগজ, উৎকৃষ্ট ও নূতন বড় বড় অক্ষরে অতি বিশুদ্ধ ও মনোহর মুদ্রাঙ্কন, এমন একখানি অতি উৎকৃষ্ট পুস্তকের ২৲ দুই টাকা মূল্য কি অধিক মূল্য?

প্রধান প্রধান মাসিকপত্র ও সংবাদপত্রের বিস্তর প্রশংসাপত্র আছে, সেগুলি স্থানাভাবে প্রদত্ত হইল না।

কলিকাতা, সিমুলীয়া ৬৮ নং বলরাম দের ষ্ট্রীট, অনুবাদকের নিকট,—অথবা, ৭৪ নং বলরাম দের ষ্ট্রীট প্রকাশকের নিকট পাওয়া যায়।

প্রকাশক—শ্রীদ্বারকানাথ চন্দ্র।

# শ্রীশ্রীহরিভক্তিবিলাসঃ।

গৌড়ীয় বৈষ্ণবাচার্য্য শ্রীমদ্‌গোপাল ভট্ট গোস্বামী কর্ত্তৃক অসংখ্য হিন্দুশাস্ত্র হইতে ভগবদ্ভক্তি-বিষয়ক সারাংশসংগ্রহ। এই প্রাচীন মহাগ্রন্থের পূর্ব্বপ্রকাশিত সংস্করণ ১৭ টাকা মূল্যে বিক্রয় হইত, কিন্তু আমাদের নিজের প্রেসে মুদ্রিত বলিয়া ৫৲ টাকায় দিতে সমর্থ হইয়াছি। শ্রীশ্রীহরিভক্তিবিলাস সম্বন্ধে মতামত প্রকাশ করিবার অধিকার বৈষ্ণবজগতে লব্ধপ্রতিষ্ঠ কৃতবিদ্য গোস্বামী প্রভুগণেরই সর্ব্বাগ্রে। বাঙ্গালার গোস্বামী প্রভুগণ বলিয়াছেন—"আজ পর্য্যন্ত শ্রীশ্রীহরিভক্তিবিলাসের যতগুলি সংস্করণ প্রকাশিত হইয়াছে, কালিকাযন্ত্র হইতে প্রকাশিত সংস্করণই সর্ব্বাপেক্ষা বিশুদ্ধ সংস্করণ, অপর একখানিও বর্ত্তমান সংস্করণের সমকক্ষ নহে।" মূল, টীকা, বঙ্গানুবাদ, বহুবিধ পাঠান্তর ও অত্যাবশ্যক টিপ্পনী সম্বলিত এই মহাগ্রন্থের বিশুদ্ধ সংস্করণ, মনোহর মুদ্রাঙ্কন ও বিলাতী বাঁধাই দর্শন করিয়া, পরমমাননীয় গোস্বামী প্রভুগণের মধ্যে কেহ বলিয়াছেন—"অতি পরিপাটী।" কেহ বলিয়াছেন—"আনন্দে অধীর হইয়াছি!" কেহ

লিয়াছেন—"আনন্দে অভিভূত হইযাছি।" কেহ বলিয়াছেন—"নিত্য-ব্যবহারের পক্ষে সম্পূর্ণ উপযোগী!" বিখ্যাত গোস্বামী প্রভুগণের সবিশেষ সুখ্যাতি ও সমালোচনা ইত্যাদি স্বতন্ত্র বিজ্ঞাপনপত্রে প্রকাশিত হইয়াছে। বঙ্গবাসী, হিতবাদী প্রভৃতি প্রধান প্রধান সংবাদপত্রেও সবিশেষ প্রশংসিত হইয়াছে। ভক্তপ্রাণ হিন্দুমাত্রেরই গৃহে এই মহাগ্রন্থ এক এক খানি করিয়া রাখা ধর্ম্ম-সঙ্গত কর্ত্তব্য! এই মহাগ্রন্থ গৃহস্থগণের সর্ব্বমঙ্গলাকর। এই মহাগ্রন্থ শ্রীহরিবৎ-পূজনীয়। এই মহাগ্রন্থে, ভক্তপ্রাণ হিন্দুর যাহা কিছু জানিবার ও শিখিবার, সমস্তই সবিস্তার ও সপ্রমাণ বর্ণিত আছে। ডাকে লইলে, মাশুল ।৵৹ ভি, পি, ৵৹, মোট ৫৷৷৵৹ আনা।

প্রকাশক—শ্রীশরচ্চন্দ্র চক্রবর্ত্তী।

২৩ নং যুগলকিশোর দাসের লেন, কলিকাতা।

প্রাপ্তিস্থান—বেঙ্গল মেডিকেল লাইব্রেরী

শ্রীগুরুদাস চট্টোপাধ্যায়,

২০১ নং কর্ণওয়ালিস্ ষ্ট্রীট, কলিকাতা।